आसीत् ॥ २२ ॥ कृष—कर्षति, अकर्षत्, अक्राक्षीत्, अकार्क्षीत्, अकृक्षत्, चकर्ष । क्रक्ष्यति । णिचि कर्षयति, अचीकृषत्, अचकर्षत् । कृष्टः ।

प्रजानां विनयाधानात्, रक्षणात्, भरणादपि, स पिता अभूत्, तासां पितरः केवलं जन्महेतवः ॥ २४ ॥

स्थित्यै दण्ड्यान् दण्डयतः, प्रसूतये परिणेतुः, मनीषिणः तस्य अर्थकामौ अपि धर्म्मः एव आस्ताम् ॥ २५ ॥ धा—दधाति, धत्ते । अदधात्, अधत्त । अधात्, अधित । दधौ, दधे । णिचि धापयति, सनि धित्सति । हितः । धातुम् । हित्वा । सन्धाय । दधत् । दधानः । रक्ष—रक्षति, अरक्षत् अरक्षीत्, ररक्ष । णिचि रक्षयति, अररक्षत् । भृ—बिभर्त्ति, अबिभः, अभार्षीत्, बिभरामास । णिचि भारयति, अबीभरत् । सनि बुभूर्षति । अबभृथा ।

---

পরিদর্শন করিয়াছিলেন, ধর্ম্মে তাঁহার নিয়ত আসক্তি ছিল, ফলতঃ জরা ব্যতীত তাঁহার বৃদ্ধোচিত অভিজ্ঞতা ঘটিয়াছিল ॥ ২৩ ॥

প্রজাদিগকে শিক্ষা প্রদান দ্বারা, তাহাদিগকে বিপদ হইতে পরিত্রাণ, এবং তাহাদিগের রক্ষণ ও ভরণপোষণ প্রভৃতি কার্য্যদ্বারা তিনিই তাহাদিগের প্রকৃত পিতা ছিলেন, তাহাদিগের পিতৃগণ কেবল জন্মদাতা মাত্র ছিল ॥ ২৪ ॥

তিনি সমাজস্থিতিরক্ষার জন্য দণ্ডার্হদিগকে উপযুক্ত দণ্ড প্রদান করিতেন, সন্তানার্থে বিবাহ করিয়াছিলেন, ফলতঃ মনীষাসম্পন্ন মহারাজ দিলীপের অর্থ ও কাম ধর্ম্মতেই পরিণত হইয়াছিল ॥ ২৫ ॥

---

sciences, and devoted to rightionsness, he attained the wisdom of age without its infirmities.

24. By imparting education to his subjects, and by defending and supporting them, he was their true father, while their fathers were merely the authors of their existence.

25. He punished such as were deserving of punishment, for the preservation of order, and entered into matrimony for the sake of offspring, so that the pursuit of riches and pleasures by that wise prince was based on a sense of rectitude.

स यज्ञाय गां दुदोह, मघवा शस्याय दिवं दुदोह, उभौ सम्पद्विनिमयेन भुवनद्वयं दधतुः ॥ २६ ॥ यज—यजति ते, अयजत्, अयजत, अयाक्षीत् अयष्ट, इयाज, ईजे । यक्ष्यति, कर्म्मणि इज्यते अयाजि । णिचि याजयति अयीयजत् । सनि यियक्षति । यष्टुम् । इष्टः । दुह—दोग्धि अधोक्-ग् । अधुक्षत् । दुदोह । धोक्ष्यति । णिचि दोहयति अदूदुहत् । सनि दुधुक्षति । यङि दोदुह्यते ।

राजानः रक्षितुस्तस्य यशः न अनुययुः किल, यत् तस्करता परस्वेभ्यः व्यावृत्ता सती श्रुतौ स्थिता ॥ २७ ॥ या—याति, अयात्, अयासीत्, ययौ । णिचि यापयति । सनि यियासति । वृत—वर्त्तते, अवर्त्तत, अवर्त्तिष्ट, ववृते । णिचि वर्त्तयति, अवीवृतत्, अववर्त्तत् । सनि विवर्त्तिषते ।

शिष्टः वैर्य्यपि आर्त्तस्य औषधं यथा तस्य सम्मतः आसीत् । दुष्टः प्रियोऽपि उरगक्षता अङ्गुलीव तस्य त्याज्यः आसीत् ॥ २८ ॥ द्विष—द्वेष्टि, अद्वेट्-ड्, अद्विष्ट, अद्विक्षत्,

---

তিনি যজ্ঞসাধনার্থ পৃথিবীকে দোহনপূর্ব্বক কর গ্রহণ করিতেন, দেবরাজ ইন্দ্র শস্যোৎপাদানার্থ স্বর্গবাজ্য দোহনপূর্ব্বক পৃথিবীতে জলবর্ষণ করিতেন; ফলতঃ উভয়ে পরস্পর সম্পত্তি বিনিময়পূর্ব্বক স্বর্গ ও মর্ত্ত্য উভয় ভুবন পোষণ করিতেন ॥ ২৬ ॥

অন্যান্য রাজা সকলের ত্রাণকর্ত্তা দিলীপের যশের অনুকরণ করিতে সমর্থ হন নাই, কারণ, তাঁহার রাজত্বে চৌর্য্যবৃত্তি পরধন-সংস্পর্শরহিত হইয়া কেবল নামমাত্রে পর্য্যবসিত হইয়াছিল ॥ ২৭ ॥

শিষ্ট ব্যক্তি দ্বেষের পাত্র হইলেও পীড়িতের পক্ষে ঔষধের ন্যায় আদৃত হই-

---

26. He milked the earth for the performance of sacrifices, and Indra milked the heavens for the production of crops, so that by an interchange of their respective wealth they sustained the two worlds.

27. No other prince could imitate the fame of that protector of men, for (in his reign) theft, precluded from the property of others, subsisted only in name.

28. A good man, though an enemy, was acceptable to him

अदिष्ट, दिदेष, दिदिषे। मन—मन्यते, अमन्यत, अमंस्त, मेने। णिचि मानयति, अमीमनत्। दुष—दुष्यति, अदुषत्, अदुषत्, दुदोष। दोषयति। णिचि दूषयति, अदूदुषत्। त्यज—त्यजति, अत्यजत्, अत्याक्षीत्, तत्याज। त्याजयति। णिचि त्याजयति, अतित्यजत्।

नूनं वेधाः तं महाभूतसमाधिना विदधे, तथाहि तस्य सर्वे गुणाः परार्थैकफलाः आसन् ॥ २९ ॥

स वेलावप्रवलयां परिखीकृतसागराम् अनन्यशासनां उर्व्वीम् एकपुरीम् इव शशास ॥ ३० ॥ शास—शास्ति, अशात्, अशासत्, शशास। णिचि शासयति, अशशासत्। यिन्न।

---

ছেন, পরন্তু দুষ্ট ব্যক্তি নিজের প্রিয় হইলেও সর্পদষ্ট অঙ্গুলির ন্যায় তৎকর্ত্তৃক পরিত্যক্ত হইত ॥ ২৮ ॥

নিশ্চয়ই বিধাতা মহাভূতসমূহের সারাংশ দ্বারা তাঁহাকে নির্ম্মাণ করিয়াছিলেন, কারণ তাহা না হইলে কি প্রকারে পরোপকার তাঁহার সমুদয় গুণের এক মাত্র উদ্দেশ্য হইবে ॥ ২৯ ॥

সমুদ্রকূলই তাঁহার রাজ্যের প্রাকারবেষ্টনস্বরূপ ছিল, মহাসাগরই পরিখাস্বরূপ ছিল, এবং তাঁহার রাজ্যের মধ্যে অন্য কোন স্বাধীন রাজার শাসন চলিত না; মহারাজ এই বিপুল রাজত্ব এক মাত্র পুরীর ন্যায় অনায়াসে শাসন করিতেন ॥ ৩০ ॥

---

as medicine is to the sick, and a bad man, though a friend was shunned by him like a finger bitten by a snake.

29. No doubt, the creator made him by the harmonious composition of the great elements, for surely all his virtues had for their object the fulfilment of the interests of others.

30. He ruled over the earth like a single city, the earth having the sea-coast for its ramparts, and the sea for its intrenchment and in which no other authority was obeyed.

तस्य मगधवंशजा, दाक्षिण्यरूढेन सुदक्षिणा इति नाम्ना, अध्वरस्य दक्षिणा इव पत्नी आसीत् ॥ ३१ ॥

वसुधाधिपः महति अवरोधे सत्यपि मनस्विन्या तया लक्ष्म्या च आत्मानं कलत्रवन्तं मेने ॥ ३२ ॥

स आत्मानुरूपायां तस्याम् आत्मजन्मसमुत्सुकः सन् विलम्बितफलैः मनोरथैः कालं निनाय ॥ ३३ ॥ नी—नयति, नयते, अनयत्, अनयत, अनैषीत्, अनेष्ट, निनाय, निन्ये । णिचि नाययति, अनीनयत् । सनि निनीषति । यङि नेनीयते ।

तेन सन्तानार्थाय विधये स्वभुजात् अवतारिता जगतः गुर्वी धूः सचिवेषु निचिक्षिपे ॥ ३४ ॥ क्षिप—क्षिपति, अक्षिपत्, अक्षैप्सीत्, चिक्षेप ।

---

মগধবংশে উৎপন্না এবং দাক্ষিণ্যগুণে "সুদক্ষিণা" এই নামে প্রসিদ্ধা তাঁহার এক মহিষী ছিলেন। যেমন যজ্ঞের দক্ষিণা, রাজ্ঞী তাঁহার পক্ষে তদ্রূপ ছিলেন ॥ ৩১ ॥

যদিও মহারাজের অন্তঃপুরে অনেক পত্নী ছিলেন, তথাপি মনস্বিনী সুদক্ষিণা ও রাজলক্ষ্মী এই উভয়ের দ্বারাই সেই রাজা আপনাকে পত্নীবিশিষ্ট বলিয়া মনে করিতেন ॥ ৩২ ॥

মহারাজ আপনার অনুরূপ সেই মহিষীতে পুত্রোৎপাদনে উৎসুক হইয়া কালাতিবাহন করিতে লাগিলেন। বহুবিলম্বেও তাঁহার মনোরথ সফল হইল না ॥৩৩॥

তিনি সন্তানোৎপাদনার্থ কোন অনুষ্ঠানের উদ্দেশে জগতের গুরুভার নিজ হস্ত হইতে অবতারণপূর্ব্বক মন্ত্রীদিগের হস্তে ন্যস্ত করিলেন ॥ ৩৪ ॥

---

31. His wife Sudakshina by name, a name derived from her generousity, sprang from the race of the Magadhas, and was to him just as the priestly remuneration is to a sacrifice.

32. Although his majesty had a large seraglio, he deemed himself a husband only on account of that high minded Sudakshina and his own royal fortune.

33. Anxious for the birth of a son by his queen, who was in every respect his equal, the king passed his time with hope deferred. (with his desires the fulfilment of which was delayed).

34. For the purpose of being engaged in ceremonies con-

अथ प्रयतौ तौ दम्पती पुत्रकाम्यया विधातारं अभ्यर्च्य, गुरोः वशिष्ठस्य आश्रमं जग्मतुः ॥ ३५ ॥

स्निग्धगम्भीरनिर्घोषं, एकं स्यन्दनं विद्युदैरावती प्रावृषेण्यं पयोवाहम् इव आस्थितौ ॥ ३६ ॥

आश्रमपीडा माभूत् इति परिमितपुरःसरौ, अनुभावविशेषात् तु सेनापरिवृतौ इव ॥ ३७ ॥ पीड़—पीड़यति, अपीड़यत् अपीपिड़त्, अपिपीड़त्, पीड़यामास।

---

অনন্তর সেই দম্পতী পুত্রপ্রার্থনায় পবিত্র হইয়া ব্রহ্মাকে পূজা করিয়া কুলগুরু বসিষ্ঠদেবের আশ্রমে গমন করিলেন ॥ ৩৫ ॥

তাঁহারা উভয়ে মধুরগম্ভীরধ্বনিযুক্ত একই রথে আরোহণ করাতে বর্ষাকালের মেঘের উপর সমারূঢ় বিদ্যুৎ ও ঐরাবতের ন্যায় দীপ্তি পাইতে লাগিলেন ॥ ৩৬ ॥

পুণ্যাশ্রমের কোনপ্রকার পীড়া না হয়, এই উদ্দেশে অল্পসংখ্যক সঙ্গী সমভিব্যাহারে লইয়াছিলেন, তথাপি তাঁহাদের তেজোবিশেষ দ্বারা বোধ হইতে লাগিল যেন তাঁহারা একদল সৈন্য দ্বারা পরিবৃত হইয়া গমন করিতেছেন ॥ ৩৭ ॥

---

ducive to the birth of a son, the king took down the heavy burden of the Government of the world from his own hands and entrusted it to his ministers.

35. Now the royal pair purified in body and mind, worshiped the god Prajapati for the birth of a son and repaired to the hermitage of Vasishta.

36. Driving in a chariot making a loud though pleasing rattle, they resembled the celestial elephant and his spouse, the lightening, who were seated on a cloud in the rainy season.

37. Desiring that there should be no disturbance to the hermitage, they had a small retinue with them, yet owing to the uncommon dignity of their person they appeared as if surrounded by a large army.

सुखस्पर्शैः सालनिर्यासगन्धिभिः पुष्परेणूत्किरैः आधूतवनराजिभिः वातैः सेव्यमानौ ॥ ३८ ॥ सेव—सेवते, असेविष्ट, सिषेवे।

रथनेमिस्वनोन्मुखैः शिखण्डिभिः द्विधा भिन्नाः षड्जसंवादिनीः मनोऽभिरामाः केकाः शृण्वन्तौ ॥ ३९ ॥ भिद—भिनत्ति, अभिनत्, अभिदत्, अभैत्सीत्, बिभेद।

अदूरोज्झितवर्त्मसु स्यन्दनाबद्धदृष्टिषु मृगद्वन्द्वेषु परस्पराक्षिसादृश्यं पश्यन्तौ ॥ ४० ॥ दृश—पश्यति,अपश्यत्, अदर्शत्,अद्राक्षीत्। णिचि दर्शयति, अदीदृशत्। सनि दिदृक्षते।

श्रेणीबन्धात् असम्भा तोरणस्रजं वितन्वद्भिः कलनिर्ह्रादैः सारसैः क्वचित् उन्नमिताननौ ॥ ४१ ॥

---

সুখস্পর্শ সালবৃক্ষের নির্যাসগন্ধী পুষ্পপরাগবিক্ষেপী বনশ্রেণির শীতল সুগন্ধ মন্দ বায়ুর হিল্লোল দ্বারা তাঁহারা পথিমধ্যে সেবিত হইতে লাগিলেন ॥ ৩৮ ॥

রথচক্রধ্বনি শুনিয়া মেঘধ্বনিশঙ্কায় উন্মুখ ময়ূরসমূহের শুদ্ধ ও বিকৃতভেদে দ্বিবিধ এবং ষড়্‌জ-স্বরসদৃশ মনোহর কেকাধ্বনি শ্রবণ করিতে লাগিলেন ॥ ৩৯ ॥

তাঁহারা বিশ্বাসবশতঃ পথপরিত্যাগ পূর্ব্বক অদূরে দণ্ডায়মান কৌতুকবশতঃ রথাসক্তদৃষ্টি মৃগমিথুনসমূহের চক্ষুতে পরস্পরের চক্ষুর সাদৃশ্য সন্দর্শন করিতে লাগিলেন ॥ ৪০ ॥

পথিমধ্যে কোন স্থানে মধুরাস্ফুট ধ্বনি করিতে করিতে সারসসমূহ শ্রেণীবদ্ধ হইয়া উড্ডীয়মান হওয়াতে বোধ হইল যেন আকাশে আধারস্তম্ভশূন্য

---

38. They were refreshed by a breeze which was grateful to the touch, perfumed with the fragrant gum of the Sala tree, wafting flower dust, and gently shaking ranks of forest-trees.

39. Hearing the songs of the peacocks, so grateful to the soul,—the peacocks who raised their heads at the rattling of the car, and divided into two different notes their strains corresponding to the air called Sadja.

40. They were marking the resemblance of each other's eyes in the pairs of deer who had kept at a little distance from their path and stood with their look rivetted on the chariot.

41 At a certain place they raised their heads at a flight of

प्रार्थनासिद्धिशंसिनः पवनस्य अनुकूलत्वात् तुरगोत्कीर्णैः रजोभिः अस्पृष्टालक-वेष्टनौ ॥ ४२ ॥ शंस—शंसति, अशंसत्, अशंसीत् शशंस, । शस्तः ।

सरसीषु वीचिविक्षोभशीतलं स्वनिश्वासानुकारिणम् अरविन्दानाम् आमोदम् उप-जिघ्रन्तौ ॥ ४३ ॥ घ्रा—जिघ्रति, अघ्रात्, अघ्रासीत्, जघ्रौ । व्याघ्रः ।

आत्मविसृष्टेषु यूपचिह्नेषु ग्रामेषु यज्वनाम् अमोघाः आशिषः अर्घ्यानुपदं प्रति-गृह्णन्तौ ॥ ४४ ॥

---

তোরণে একটী মালা দোদুল্যমান হইতেছে। তাঁহারা উভয়ে উন্নমিতমুখে তাহা অবলোকন করিতে লাগিলেন ॥ ৪১ ॥

বায়ু অনুকূলে অর্থাৎ তাঁহাদের গন্তব্যদিকের অভিমুখে প্রবাহিত হওয়াতে তাঁহাদের প্রার্থনা সফল হইবে বুঝা যাইতেছিল, এবং অশ্বখুরোত্থাপিত ধূলি তাঁহাদের একের অলক ও অন্যের উষ্ণীষ স্পর্শ করিতে পারিল না ॥ ৪২ ॥

তাঁহারা সরোবররাজির তরঙ্গসংঘট্টনে শীতল নিজনিশ্বাসতুল্য পদ্মসমূহের মনোহর গন্ধ আঘ্রাণ করিতে লাগিলেন ॥ ৪৩ ॥

আপনারা যে সকল গ্রাম দান করিয়াছিলেন এবং যাহাতে যজ্ঞীয় যূপসকল নিখাত হইয়াছিল, সেই সকল গ্রামে উপস্থিত হইয়া তাঁহারা যাগকারী ব্রাহ্মণদিগের নিকট প্রথমে অর্ঘ্য পরে আশীর্বাদ গ্রহণ করিতে লাগিলেন ॥ ৪৪ ॥

---

cranes, uttering melodious cries, flying in rows and forming a garland, as it were, hung upon a gate (in the air) which was unsupported with pillars.

42. As the wind was favourable and betokened the fulfilment of their desires, the locks and the turban of the royal pair were not soiled by dust raised by the horses.

43. They kept inhaling the perfume of the lotuses in the lakes, which was refreshing on account of the scattering of the spray and which rivalled the fragrance of their breath.

44. In the villages granted by himself and marked with the sacrificial posts of wood, they were accepting the ever-effi-

हैयङ्गवीनम् आदाय उपस्थितान् घोषवृद्धान् वन्यानां मार्गशाखिनां नामधेयानि पृच्छन्तौ ॥ ४५ ॥ प्रच्छ—पृच्छति, अपृच्छत्, अप्राक्षीत्, पप्रच्छ । प्रश्नः ।

व्रजतोः शुद्धवेशयोः तयोः हिमनिर्मुक्तयोः चित्राचन्द्रमसोः योगे इव कापि अभिख्या आसीत् ॥ ४६ ॥ व्रज—व्रजति, अव्रजत्, अव्राजीत्, वव्राज । प्रव्रज्या ।

प्रियदर्शनः बुधोपमः भूमिपतिः पत्न्यै तत् तत् दर्शयन् लङ्घितम् अपि अध्वानं न बुबुधे ॥ ४७ ॥ बुध—बुध्यते, अबुध्यत, अबोधि, बुबुधे । भुत्सीष्ट । सनि बुभुत्सते । यङि बोबुध्यते । णि बोधयति, अबूबुधत् ।

---

সদ্যোজাত ঘৃত গ্রহণপূর্ব্বক তাঁহাদিগকে উপহার দিবার জন্য উপস্থিত হইতেছে, এমন ঘোষবৃদ্ধদিগকে পথের পার্শ্ববর্ত্তী বন্য বৃক্ষসমূহের নাম জিজ্ঞাসা করিতে লাগিলেন ॥ ৪৫ ॥

হেমন্তের অন্তে পরস্পর মিলনে চিত্রা ও চন্দ্রের যেরূপ শোভা হয়, গমনকালে উজ্জ্বলবেশধারী সেই দম্পতীর সেইরূপ অনির্ব্বচনীয় শোভা হইয়াছিল ॥ ৪৬ ॥

মনোহরমূর্ত্তি বুধগ্রহের সদৃশ পৃথিবীপতি মহিষীকে পথিস্থ সেই সকল পদার্থপ্রদর্শনে এতদূর নিমগ্ন হইয়াছিলেন যে, অনেক দূর পথ অতিবাহিত হইলেও তাহা বুঝিতে পারেন নাই ॥ ৪৭ ॥

---

cacious benedictions of the sacrificers after being presented with their hospitable gifts.

45. Of the aged milkmen who had presented themselves before them with fresh clarified butter, they were making enquiries about the names of the trees growing wild on the wayside.

46. As at the conjunction of the moon and the asterism *chitra* when freed from the dews of winter, so did there appear in the union of the royal pair clad in bright raiment while travelling together, a splendour which no words could describe.

47. The king who resembled the planet, Mercury, and was of an engaging appearance, could not perceive the distance passed over, as he was busily engaged in pointing out to his spouse many sights of interest along the way.

दुष्प्रापयशाः श्रान्तवाहनः महिषीसखः सः सायं संयमिनः तस्य महर्षेः आश्रमम् आपत् ॥ ४८ ॥ प्र आप—प्राप्नोति, प्रापत्, प्राप, प्राप्स्यति ।

वनान्तरात् उपावृत्तैः समित्कुशफलाहरैः अदृश्याग्निप्रत्युद्यातैः तपस्विभिः पूर्यमाणम् ॥ ४९ ॥

नीवारभागधेयोचितैः उटजद्वाररोधिभिः ऋषिपत्नीनाम् अपत्यैः इव मृगैः आकीर्णम् ॥ ५० ॥

---

অনন্তর সায়ংকাল উপস্থিত হইলে অনাহূর্তকীর্ত্তিশালী মহারাজ দিলীপ বিশ্রান্তবাহনে মহিষীর সমভিব্যাহারে সংযমশীল সেই মহর্ষির আশ্রমে উপনীত হইলেন ॥ ৪৮ ॥

সেই সময় যজ্ঞকাষ্ঠ কুশ ও ফল আহরণ পূর্ব্বক ঋষিগণ অন্যান্য বন হইতে আশ্রমাভিমুখে প্রত্যাগমন করিয়া আশ্রম পূর্ণ করিতেছিলেন; আর যজ্ঞীয় পবিত্র বহ্নি অদৃশ্যরূপে এই ঋষিদিগকে যেন প্রত্যুদ্গমন করিয়া লইতেছিল ॥ ৪৯ ॥

এই সময় ঋষিপত্নীদিগের অপত্যসদৃশ মৃগগণদ্বারা আশ্রম আকীর্ণ হইয়াছিল, ইহারা ঋষিপত্নীদিগের নিকট নীবারধান্যের অংশভোজনে অভ্যস্ত ছিল বলিয়া পর্ণকুটীরের দ্বাররোধ করিতেছিল ॥ ৫০ ॥

---

48. The king, possessed of inimitable fame, accompanied by his consort reached at dusk, with his horses wearied, the hermitage of the sage, who was noted for self-restraint.

49. The hermitage was being filled by ascetics returning from other groves bringing sacrificial wood, *kusa*-grass and fruits, who seemed from the radiance of their persons to be welcomed back, as it were, by the sacred fires invisible.

50. It was abounding with deer who were accustomed to a share of *nibara*-rice, and besieging the doors of the huts, as if they were the children of the wives of the ascetics.

सेकान्ते मुनिकन्याभिः आलवालाम्बुपायिनां विहङ्गानां विश्वासाय तत्क्षणोज्झित-वृक्षकम् ॥५१॥ उज्झ—उज्झति, औज्झीत्, उज्झाञ्चकार।

आतपात्ययसंक्षिप्तनीवारासु उटजाङ्गनभूमिषु निषादिभिः मृगैः वर्त्तितरोमन्थम् ॥५२॥

अभ्युत्थिताग्निपिशुनैः पवनोद्धूतैः आहुतिगन्धिभिः धूमैः आश्रमोन्मुखान् अतिथीन् पुनानम् ॥५३॥

अथ सः यन्तारं "धुर्यान् विश्रामय" इति आदिश्य तां पत्नीं रथात् अवारोहयत्

---

সেই সময় মুনিকন্যাগণ ক্ষুদ্র ক্ষুদ্র বৃক্ষসমূহে জলসেচনপূর্ব্বক আলবালস্থ জলপানার্থ উপস্থিত বিহঙ্গদলের বিশ্বাসোৎপাদনার্থ তৎক্ষণাৎ বৃক্ষগুলিকে পরিত্যাগ করিতেছিলেন ॥ ৫১ ॥

রৌদ্রে যে সকল নীবার শুষ্ক হইয়াছিল, সায়ংকালে রৌদ্রের অবসান হওয়াতে তৎসমুদয় প্রাঙ্গণের স্থানে স্থানে রাশীকৃত হইয়াছিল। আর মৃগসমূহ তথায় বসিয়া রোমন্থচর্ব্বণ করিতেছিল ॥ ৫২ ॥

সেই সময় যে সকল অতিথি আশ্রমের অভিমুখে আগমন করিতেছিল, আশ্রম বায়ুদ্বারা উদ্ধূত, প্রজ্বলিত হুতাশনের পরিচায়ক, আহুতির গন্ধবিশিষ্ট, পবিত্র ধূমের দ্বারা তাহাদিগকে পবিত্র করিতেছিল ॥ ৫৩ ॥

অনন্তর মহারাজ "অশ্বদিগকে বিশ্রাম করাও" সারথিকে এই আদেশ

---

51. Where the daughters of the hermits had just left the plants soon after watering them, so as to inspire confidence in birds that would drink water out of the basins encircling those plants.

52. Where the deer were ruminating, lying down at their ease in the court-yards of cottages, where paddy was gathered up in piles at the cessation (decline) of sunshine.

53. Where the smoke borne up by the wind and smelling of the offerings of clarified butter—, the smoke which was an index of the blazing fire, was purifying the guests who were making towards the hermitage.

54. Then ordering the charioteer to get the horses refresh-

स्वयञ्च अवततार ॥ ५४ ॥ अव आ:-रुह—रोहति, अरुहत्, रुरोह। रोक्ष्यति। णिचि रोहयति, अरूरुहत्।

* सभ्याः गुप्तेन्द्रियाः मुनयः सभार्य्याय गोप्त्रे नयचक्षुषे अर्हते तस्मै अर्हणां चक्रुः ॥ ५५ ॥

सः सायन्तनस्य विधेः अन्ते अरुन्धत्या अन्वासितं तपोनिधिं स्वाहया अन्वासितं हविर्भुजम् इव ददर्श ॥ ५६ ॥

मागधी राज्ञी राजा च तयोः पादान् जगृहतुः, गुरुपत्नी गुरुश्च प्रीत्या तौ प्रतिनन्दतुः ॥ ५७ ॥

---

করিয়া মহিষীকে রথ হইতে অবরোহণ করাইলেন এবং স্বয়ং ও অবরোহণ করিলেন ॥ ৫৪ ॥

সুসভ্য জিতেন্দ্রিয় মুনিগণ রক্ষাকর্ত্তা শাস্ত্রচক্ষু ( জ্ঞানচক্ষু ) অতএব সম্মানের উপযুক্ত মহারাজ ও রাজ্ঞীকে উপযুক্তরূপে অভ্যর্থনা করিলেন ॥ ৫৫ ॥

অনন্তর মহারাজ সন্ধ্যাকালীন জপহোমাদি অনুষ্ঠানের পর উপবিষ্ট তপোনিধি বশিষ্ঠ ও তৎপশ্চাৎ উপবিষ্ট অরুন্ধতীকে স্বাহাদেবীর সহিত মিলিত বহ্নির ন্যায় দর্শন করিলেন ॥ ৫৬ ॥

মগধরাজপুত্রী রাজ্ঞী ও রাজা উভয়ে তাঁহাদিগের চরণবন্দনা করিলেন। অনন্তর গুরু ও গুরুপত্নী স্নেহবশতঃ তাঁহাদিগকে প্রতিনন্দন অর্থাৎ আশীর্ব্বাদাদিদ্বারা সম্বর্দ্ধনা করিলেন ॥ ৫৭ ॥

---

ed, he helped his wife to alight from the car and then alighted himself.

55. To him so deserving of esteem, who was their protector, and who saw with the eye of wisdom—, to him and to his spouse, the polite ascetics who exercised a perfect control over their passions accorded a warm reception.

56. At the conclusion of the evening-rites he beheld that treasury of devotion, Vasishta, attended with Arundhati rivalling the sacrificial fire in the company of the goddess Swaha.

57. The king and the queen of Magadha-race touched

मुनिः आतिथ्यक्रियाशान्तरथक्षोभपरिश्रमम्, राज्याश्रममुनिम् राज्ये कुशलं पप्रच्छ ॥५८॥

अथ विजितारिपुरः, वदतांवरः अर्थपतिः, अथर्व्वनिधेः तस्य पुरः अर्थ्यां वाचम् आददे ॥५९॥

हे गुरो, सप्तसु अङ्गेषु शिवम् उपपन्नं ननु, यस्य मे दैवीनां मानुषीणाञ्च आपदां त्वं प्रतिहर्त्ता ।६०।

---

রথের দোলনে যে পরিশ্রম হইয়াছিল, অতিথিসৎকারদ্বারা সেই পরিশ্রম অপনীত হইলে মহর্ষি রাজ্যাশ্রমের মুনিস্বরূপ মহারাজকে রাজ্যের কুশলবার্ত্তা জিজ্ঞাসা করিলেন ॥ ৫৮ ॥

অনন্তর শত্রুনগরের বিজেতা বাগ্মিশ্রেষ্ঠ রাজা অথর্ব্ববেদাভিজ্ঞ মহর্ষির নিকট অর্থযুক্ত বাক্যে তদীয় কুশলপ্রশ্নের উত্তর প্রদান করিতে আরম্ভ করিলেন ॥ ৫৯ ॥

হে গুরো, আমার রাজ্যের সপ্ত অঙ্গেই কুশল না হইবে কেন? যখন দৈবকারণোৎপন্ন দুর্ভিক্ষাদি ও মানুষকারণোৎপন্ন চৌরভয়াদি সকল প্রকার বিপদেরই নিবারয়িতা আপনি রহিয়াছেন ॥ ৬০ ॥

---

their feet, and the preceptor and his spouse greatly delighted honored them with benedictions in return.

58. When the fatigue of the royal guests occasioned by the jolting of the chariot had been relieved by acts of hospitality, the great sage asked the king, a hermit to the great hermitage of the state, about the welfare of his kingdom.

59. Then before that mine of Vedic lore, the lord of the wealth (king) who ranked high among speakers and who had conquered the cities of his enemies, began to speak words pregnant with meaning.

60. O my spiritual guide! peace reigns over all the seven departments of the state, for thou avertest the calamities which arise both from human and superhuman agency.

दूरात् प्रशमितारिभिः मन्त्रकृतः तव मन्त्रैः मे दृष्टलक्ष्यभिदः शराः प्रत्यादिष्टाः इव ॥ ६१ ॥ दिश—दिशति, अदिक्षत्, अदिक्षत्, दिदेश। कर्मणि दिश्यते अदेशि।

हे होतः, त्वया विधिवत् अग्निषु आवर्जितं हविः अवग्रहविशोषिणां सस्यानां वृष्टिः भवति ॥ ६२ ॥

मदीयाः प्रजाः पुरुषायुषजीविन्यः, निरातङ्काः, निरीतयः, इति यत्, तत्र त्वद्ब्रह्मवर्चसम् हेतुः ॥ ६३ ॥

---

আপনি মন্ত্রের স্রষ্টিকর্ত্তা, আপনার মন্ত্রবলে দূর হইতেই শত্রুগণ পরাভূত হইয়া থাকে। আমার শরসমূহ কেবল দৃষ্ট লক্ষ্যকেই ভেদ করিতে সমর্থ। অতএব আপনার মন্ত্রসমূহদ্বারা আমার শরের প্রয়োজন নিরাকৃত হইয়াছে ॥৬১॥

হে হোমকর্ত্তা, আপনা কর্ত্তৃক শাস্ত্রোক্তবিধি অনুসারে অগ্নিতে আহুতি-স্বরূপে প্রদত্ত যে ঘৃতাদি, তৎসমস্তই বিশুষ্কপ্রায় শস্যসমূহের সম্পর্কে বৃষ্টিস্বরূপে পরিণত হয় ॥ ৬২ ॥

মদীয় প্রজাবর্গ যে মনুষ্যের নির্দ্দিষ্ট আয়ুঃকাল অর্থাৎ এক শত বৎসর পর্য্যন্ত জীবন ধারণ করে, তাহাদের যে কোন প্রকার ভয়ের আশঙ্কা নাই, তাহারা যে অতিবৃষ্টি অনাবৃষ্টি প্রভৃতি ঈতির বশবর্ত্তী নহে, তদ্বিষয়ে আপনার ব্রহ্মতেজই একমাত্র কারণ ॥ ৬৩ ॥

---

61. Thou art the author of spells, and by thine incantations which discomfit my foes from a distance, mine arrows are as it were superseded, for they can only hit the marks that are visible.

62. O thou offerer of oblations, the clarified butter presented by thee to the fire according to the Sastras, turns into showers of rain for the good of crops withered by draught.

63. That my subjects live out the full term of life allotted to man, that they are free from fears, and exempted from the six scourges, is owing to thy spiritual power.

ब्रह्मयोनिना गुरुणा त्वया एवं चिन्त्यमानस्य (अतएव) निरापदः मे सम्पदः अनु-बन्धाः कथं न स्युः ॥ ६४ ॥

किन्तु तव एतस्यां वध्वाम् अदृष्टसदृशप्रसवं मां सद्वीपा रत्नसूः अपि मेदिनी न अवति ॥ ६५ ॥ अव—अवति, आवीत्, आव । अव्यात् ।

मम, परं पिण्डविच्छेददर्शिनः वंश्याः स्वधासंग्रहतत्पराः सन्तः श्राद्धे प्रकामभुजः न भवन्ति नूनम् ॥ ६६ ॥

मत्परं दुर्लभं मत्वा मया आवर्ज्जितं पयः पूर्व्वैः स्वनिश्वासैः कवोष्णं यथा तथा

---

আপনি ব্রহ্মার পুত্র। আপনি নিয়তই এইরূপে আমার মঙ্গল চিন্তা করাতে আমি নিরাপদ হইয়াছি। এরূপ স্থলে আমার সম্পদ্‌পরম্পরা কেন না নিরবচ্ছিন্ন অব্যাহত থাকিবে? ॥ ৬৪ ॥

কিন্তু আপনার এই বধূ সুদক্ষিণার গর্ভে আমি উপযুক্ত সন্তানের মুখদর্শন করিতে পারিলাম না, অতএব যদিও এই সমগ্র পৃথিবী সমুদয় দ্বীপের সহিত রত্ন উৎপাদন করিতেছে, তথাপি ইহাদ্বারা আমার কিছুমাত্র সুখ নাই ॥ ৬৫ ॥

আমার পিতৃপুরুষগণ আমার মৃত্যুর পর পিণ্ডলোপ আশঙ্কা করিয়া এখন হইতে পিণ্ডাদি ভক্ষ্য দ্রব্য সঞ্চয় করিতে তৎপর হইয়া নিশ্চয়ই মৎপ্রদত্ত শ্রাদ্ধের সময় পর্য্যাপ্তরূপে পিণ্ডভোজন করিতেছেন না ॥ ৬৬ ॥

নিশ্চয়ই আমার পূর্ব্বপুরুষগণ আমার লোকান্তর হইবার পর তাঁহাদের

---

64. *Why should not the prosperity of me, so cared for* by thee, who art my spiritual master and the offspring of the great Brahma, continue, unmixed with evils, and in uninterrupted succession.

65. The earth with all its islands, pleases me not, though teeming with precious gems; for I have failed to see this daughter-in-law of thine beget a child worthy of myself.

66 Doubtless the manes of my forefathers apprehending a total cessation of obsequies after my death, are busy in laying up a store of obsequial offerings, and do not eat enough at their periodical festivals.

67. *Doubtless* the manes of my ancestors drink the *water-*

उपभुज्यते नूनम् ॥ ६७ ॥ भुज—अभुनक्, अभौक्षीत्, बुभोज। भुंक्ते, अभुंक्त, अभुक्त, बुभुजे।

इज्याविशुद्धात्मा प्रजालोपनिमीलितः सः अहं लोकालोकः अचलः इव प्रकाशश्च अप्रकाशश्च ॥ ६८ ॥

तपोदानसमुद्भवं पुण्यं लोकान्तरसुखम्, शुद्धवंश्या सन्ततिः हि परत्र इह च शर्म्मणे ॥ ६९ ॥

हे विधातः तथा दीनं मां संदृशात् स्वयं सिक्तं वन्ध्यम् आश्रमवृक्षकम् इव पश्यन् कथं न दूयसे ॥ ७० ॥ दु—दूयते, अदविष्ट, दुदुवे। सनि दुदूषते।

---

পরে জলগণ্ডূষলাভ করা দুর্ঘট হইবে মনে করিয়া অধুনা মৎপ্রদত্ত জলগণ্ডূষসমূহ দুঃখিতান্তঃকরণে পান করিতেছেন। পান করিবার সময় তাঁহাদের উষ্ণ নিশ্বাসের সংস্পর্শে গণ্ডূষগুলি ঈষৎ উষ্ণ হইয়া উঠিতেছে ॥ ৬৭ ॥

আমি এক দিকে যজ্ঞসাধনদ্বারা আত্মাকে বিশুদ্ধ করিয়াছি বটে, কিন্তু সন্তানাভাবে বংশলোপ হওয়াতে অন্য দিকে নিতান্ত দুঃখিত ও মলিন হইয়াছি। অতএব আমার অবস্থা এক দিকে সূর্য্যালোকদ্বারা আলোকিত ও অন্য দিকে অন্ধকারসমাচ্ছন্ন লোকালোক পর্ব্বতের ন্যায় হইয়াছে বলিতে হইবে ॥ ৬৮ ॥

তপস্যা ও দান প্রভৃতি দ্বারা সঞ্জাত পুণ্যের ফলে পরলোকে সুখভোগ হইয়া থাকে, কিন্তু বিশুদ্ধবংশে উৎপন্ন সন্তান সন্ততি ইহলোক ও পরলোক উভয়ত্রই এই মঙ্গলের নিদান হয় ॥৬৯॥

হে বিধাতঃ! স্নেহবশতঃ স্বয়ং জলসেকাদিদ্বারা সংবর্দ্ধিত আশ্রম বৃক্ষকে

---

offering presented by me making it tepid by their sighs, for they are affraid that that offering will be scarce after my death.

68. With a soul purified by the performance of sacrifice, but saddened by the failure of issue, I am enveloped both in light and gloom like mount Lokaloka.

69. The merit derived from devotion and charity produces happiness in another world, but offspring sprung from a spotless race redounds to our well-being both here and hereafter.

70. Why grievest not thou, O disposer of things! at

हे भगवन् मे अन्त्यं ऋणं अनिर्व्वाणस्य दन्तिनः अरुन्तुदम् आलानमिव असह्यपीडम् अवेहि ॥ ७१ ॥ इ – एति, इतः, यन्ति । ईयात्, एतु । ऐत्, अगात् इयाय ।

हे तात, तस्मात् यथा मुच्ये, तथा संविधातुम् अर्हसि, हि ( यस्मात् ) इक्ष्वाकूणां दुरापे अर्थे सिद्धयः त्वदधीनाः ॥ ७२ ॥ मुच – मुञ्चति, अमुचत्, मुमोच ।

राज्ञा इति विज्ञापितः ऋषिः ध्यानस्तिमितलोचनः सन् क्षणमात्रं सुप्तमीनः ह्रदः इव तस्थौ ॥ ७३ ॥ स्था – तिष्ठति, अतिष्ठत्, अस्थाम्, अस्थात्, तस्थौ, स्थेयात् ।

---

বন্ধ্য ও নিষ্ফল হইতে দেখিলে মনে যেরূপ দুঃখের উদয় হয়, আমাকে সন্তান-হীন দেখিয়া আপনার অন্তঃকরণে কেন সেইরূপ দুঃখের উদয় হইতেছে না বলিতে পারি না ॥ ৭০ ॥

হে ভগবন্, জলে মজ্জন করিতে না পাইলে হস্তীর বন্ধনদণ্ড তাহার পক্ষে যেরূপ মর্ম্মভেদী হইয়া উঠে, আমা হইতে আমার শেষ অর্থাৎ পিতৃ-ঋণের পরিশোধ হইল না বলিয়া আমার সেইরূপ অসহ্য মনঃপীড়া উপস্থিত হইয়াছে ॥ ৮১ ॥

হে তাত, অতএব আমি যাহাতে এই ঋণের বন্ধন হইতে মুক্ত হইতে পারি, এরূপ উপায় বিধান করা আপনার পক্ষে কর্ত্তব্য। কারণ ইক্ষ্বাকু-বংশীয়দিগের নিজের চেষ্টায় যদি কোন অভিপ্রায় সিদ্ধ হইতে না পারে, তাহা হইলে এরূপ স্থলে কার্য্যসিদ্ধি আপনার অধীন ॥ ৭২ ॥

মহর্ষি রাজাকর্ত্তৃক এই প্রকারে বিজ্ঞাপিত হইয়া ক্ষণকাল ধ্যাননিমীলিত

---

seeing me destitute of offspring, and thereby resembling a plant of thy hermitage which has been watered by thy own hand out of affection and proved to be barren.

71. Now O thou adorable preceptor! know that the last moral debt of mine is a source of intolerable pain to me, just as a tying post hurts in his tender parts an elephant which has had no bathing for a long time.

72. It behoves thee, O sire! so to arrange as to extricate me from that, for when the Ikshvakus find it difficult to attain their objects, they look to thee for their accomplishment.

73. Thus informed by the king, the sage remained but

भावितात्मा स मुनिः प्रणिधानेन भुवः भर्त्तुः सन्ततेः स्तम्भकारणम् अपश्यत्, अथ एनं प्रत्यबोधयत् ॥ ७४ ॥

पुरा शक्रम् उपस्थाय उर्व्वीं प्रति यास्यतः तव पथि सुरभिः कल्पतरुच्छायाम् आश्रिता आसीत् ॥ ७५ ॥

ऋतुस्नाताम् इमाम् राज्ञीं धर्म्मलोपभयात् स्मरन् प्रदक्षिणक्रियार्हायां तस्यां त्वं साधु न आचरः ॥ ७६ ॥ स्ना—स्नाति, अस्नात्, अस्नासीत्, सस्नौ। स्मृ—स्मरति, अस्मार्षीत्, सस्मार। अर्थात्।

---

লোচনে, মীনসমূহ সুপ্ত হইলে হ্রদের যেরূপ অবস্থা হয়, সেইরূপ নিস্তব্ধ হইয়া রহিলেন ॥ ৭৩ ॥

অনন্তর পবিত্রাত্মা মহর্ষি ভূপতির সন্তানপ্রতিবন্ধের কারণ কি, তাহা ধ্যানযোগে দর্শন করিলেন, এবং পরে মহারাজকে সমুদয় বিষয় অবগত করিলেন ॥ ৭৪ ॥

পূর্ব্বকালে ( কোন সময়ে ) মহারাজ দেবরাজের উপাসনাপূর্ব্বক অমরাবতী হইতে মর্ত্ত্যলোকে প্রত্যাবৃত্ত হইতেছিলেন, এমন সময় পথিমধ্যে কামধেনু সুরভি কল্পতরুচ্ছায়াতে আসীন ছিলেন ॥ ৭৫ ॥

সুরভিকে প্রদক্ষিণ করা সকলেরই কর্ত্তব্য। কিন্তু তৎকালে মহিষী ঋতুস্নাতা হইয়াছিলেন, পাছে ধর্ম্মলোপ হয়, এই আশঙ্কায় তুমি তখন মহিষীকে মনে মনে চিন্তা করিতেছিলে। এই জন্য অভিবাদনযোগ্য সুরভির প্রতি প্রদক্ষিণাদি করিতে বিস্মৃত হইয়াছিলে ॥ ৭৬ ॥

---

for a moment with his eyes still in deep meditation and thus resembled a lake in which the fish are asleep.

74. By means of meditation he, who was purified in his soul, discovered the cause of the stoppage of his issue and then informed him thus :—

75. "Long ago, when thou wert returning to the earth after having paid thy respects to Indra, Surabhi was reposing under the shade of a wishing-tree of paradise near thy path."

76. "She deserved to be honored by thee with an act of

"यस्मात् माम् अवजानासि, अतः मत्प्रसूतिम् अनाराध्य ते प्रजा न भविष्यति", इति सा त्वां शशाप ॥ ৭৭ ॥ ज्ञा—जानाति, अज्ञासीत्, जज्ञौ। ज्ञपि ज्ञापयति।

हे राजन्, उद्दाममदिग्गजे आकाशगङ्गायाः स्रोतसि नदति सति स शापः त्वया न श्रुतः, सारथिना च न श्रुतः ॥ ৭৮ ॥ नद—नदति, अनादीत्, ननाद। णिचि नादयति, अनीनदत्।

तदवमानात् आत्मनः ईप्सितं द्वारार्गलं विद्धि, हि (यस्मात्) पूज्यपूजाव्यतिक्रमः श्रेयः प्रतिबध्नाति ॥ ৭৯ ॥

---

" যে হেতু তুমি আমার প্রতি অবজ্ঞা প্রকাশ করিলে, অতএব আমার সন্তানের আরাধনাব্যতিরেকে তোমার সন্তান হইবে না, সুরভি তোমাকে এই প্রকার অভিশাপ দিলেন ॥ ৭৭ ॥

সেই সময় দিগ্‌হস্তিসকল শৃঙ্খল হইতে মুক্ত হইয়া স্বর্গগঙ্গা মন্দাকিনীর জলে ক্রীড়া করিতেছিল বলিয়া ঘোরতর শব্দ হইতেছিল। সেই শব্দের জন্য তুমি অথবা সারথি উভয়ের মধ্যে কেহই ঐ শাপ শুনিতেপাও নাই ॥৭৮॥

মহারাজ জানিবে যে সেই সুরভির প্রতি অবজ্ঞাপ্রকাশ জন্যই তোমার অভীষ্টসিদ্ধির দ্বারে অর্গল নিক্ষিপ্ত হইয়াছে। পূজ্য ব্যক্তির প্রতি সমুচিত পূজার কিঞ্চিন্মাত্র ব্যতিক্রম ঘটিলে অভীষ্ট সিদ্ধির পক্ষে নানাবিধ প্রতিবন্ধ উপস্থিত হইয়া থাকে ॥ ৭৯ ॥

---

circumambulation, but thou absorbed in the thought of thy queen and afraid to violate the sacred rule, failedst to do homage to her."

77. She cursed thee saying, "as thou hast shewn disrespect to me, thou shalt get no issue born to thee without having first propitiated my offspring."

78. That imprecation, O king, was not heard by thee, nor by thy charioteer as the Ganges of heaven was then in an uproar owing to the celestial elephants, having been let loose there for play.

79. The fact of thy having shewn her disrespect has pla-

सा च इदानीं दीर्घसत्रस्य प्रचेतसः हविषे, भुजङ्गपिहितद्वारं पातालम् अधितिष्ठति ॥ ८० ॥

तदीयां सुतां सुरभेः प्रतिनिधिं कृत्वा शुचिः सपत्नीकः सन् आराधय, हि यतः सा प्रीता सती कामदुघा ॥ ८१ ॥ राध—राध्नोति, अराधीत्, रराध। राध्यति। अपराधः।

इति वादिनः एव होतुः अस्य आहुतिसाधनम्, अनिन्द्या नन्दिनी नाम धेनुः वनात् आववृते ॥ ८२ ॥

---

বরুণদেব বহুকালব্যাপী যজ্ঞ আরম্ভ করিয়াছেন, সুরভি তাঁহার যজ্ঞ-সাধনার্থ ঘৃত দধি প্রভৃতি হবনীয় দ্রব্য যোগাইবার জন্য অধুনা পাতালপুরীতে বাস করিতেছেন, পাতালের দ্বার ভুজঙ্গদ্বারা আচ্ছাদিত, অতএব এক্ষণে তাঁহার দর্শন পাইবার উপায় নাই ॥ ৮০ ॥

তুমি সুরভির দুহিতা নন্দিনীকে তদীয় প্রতিনিধিস্বরূপ করিয়া, বিশুদ্ধাচার হইয়া সস্ত্রীক আরাধনা কর, কারণ নন্দিনী প্রসন্ন হইলে সমুদয় অভীষ্টফল প্রদান করিতে পারেন ॥ ৮১ ॥

মহর্ষির এইরূপ বলিতে বলিতেই তাঁহার হোমের সাধনস্বরূপ অনিন্দনীয়া নন্দিনী নাম্নী গাভী বন হইতে আশ্রমাভিমুখে প্রত্যাবৃত্ত হইল ॥ ৮২ ॥

---

ced a bar to the fulfilment of thy desires; for a failure to do homage to those who deserve it, is an impediment to our welfare.

80. For the supply of clarified butter to god Varuna who is engaged in a sacrifice to be continued long, she is at present residing in the nether world which has its gates closed by snakes.

81. Purified in body and mind, do thou take the daughter of Surabhi as her substitute and worship her with thy spouse, for when propitiated, she can give in abundance whatever is asked of her.

82. As the sacrificer was saying this, the faultless milch-

पल्लवस्निग्धपाटला, ललाटोदयम् आभुग्नम् श्वेतरोमाङ्कं बिभ्रती, (अतएव) नवं शशिनं बिभ्रती सन्ध्या इव स्थिता ॥ ८३ ॥

कोष्णेन, अवभृथात् अपि मेध्येन वत्सालोकप्रवर्तिना प्रस्रवेण भुवम् अभिवर्षन्ती, कुण्डोध्नी ॥ ८४ ॥ वृष—वर्षति, अवर्षीत्, ववर्ष । वर्षुकः ।

खुरोद्धूतैः अन्तिकात् गात्रं स्पृशद्भिः रजःकणैः महीक्षितः तीर्थाभिषेकजां शुद्धिम् आदधाना ॥ ८५ ॥ स्पृश—स्पृशति, अस्प्राक्षीत्, अस्पार्क्षीत्, अस्पृक्षत्, पस्पर्श ।

---

নন্দিনীর বর্ণ নব পল্লবের ন্যায় স্নিগ্ধ ও পাটল, এবং উহার ললাটে ঈষৎ বক্র একটী শুভ্রবর্ণ রোমের চিহ্ন ছিল, তৎপ্রযুক্ত উহাকে ঠিক যেন অভিনব চন্দ্রকলাবিশিষ্ট সন্ধ্যার ন্যায় বোধ হইতে লাগিল ॥ ৮৩ ॥

নন্দিনীর পালান যজ্ঞকুণ্ডের ন্যায় বৃহৎ ছিল, আশ্রমে আসিবার সময় বৎসদর্শনে ঐ পালান হইতে স্নেহভরে ঈষদুষ্ণ দুগ্ধধারা ক্ষরিত হইয়া ভূমিকে সিক্ত করিতেছিল। ঐ দুগ্ধধারা যজ্ঞীয় স্নান অপেক্ষাও পবিত্র ॥ ৮৪ ॥

নন্দিনীর খুরদ্বারা ধূলিকণ উৎক্ষিপ্ত হইয়া নিকটবর্ত্তী রাজার দেহ স্পর্শ করিতেছিল। এই পবিত্র ধূলিদ্বারা নন্দিনী মহারাজকে তীর্থস্নানজন্য যে শুদ্ধি তাহা প্রদান করিতেছিলেন ॥ ৮৫ ॥

---

cow named Nandini, who used to supply him with clarified butter for his offerings, returned from the forest.

83. As glossy and ruddy as the tender leaves of a tree, she wore over her forehead a mark of white hair, a little curved, and thus rivalled the rosy red of sunset shining with the crescent of the moon.

84. With her udders as big as the cavities made for the sacred fire, she was bedewing the ground with her tepid milk, which was more hallowed than the water used for ablutions at the conclusion of a sarifice, and which was gushing out profusely at the sight of her calf.

85. Near the king, she raised with her hoofs particles of dust which came in contact with his body, and communicated

निमित्तज्ञः तपोनिधिः पुण्यदर्शनां तां दृष्ट्वा आशंसितावन्ध्यप्रार्थनं याज्यं पुनः अब्रवीत् ॥ ८६ ॥ ब्रु—ब्रवीति, अब्रुवत्, अब्रवीत्, उवाच । ब्रूयात् । प्रब्रज्या ।

हे राजन्, आत्मनः सिद्धिम् अदूरवर्त्तिनीं विगणय, यत् ( यस्मात् ) इयं कल्याणी नाम्नि कीर्त्तिते एव उपस्थिता ॥ ८७ ॥

वन्यवृत्तिः सन् इमां गां प्रयत्नात् आप्रसादात् आत्मानुगमनेन अभ्यसनेन विद्याम् इव प्रसादयितुम् अर्हसि ॥ ८८ ॥

---

মহর্ষি বশিষ্ঠ বাহ্য চিহ্নের দ্বারা শুভাশুভ অনুমান করিতে পারিতেন। তিনি পবিত্রদর্শনা সেই নন্দিনীকে দর্শন করিয়া বুঝিলেন যে মহারাজের অভিলষিতবিষয়ে মনোরথ সফল হইবে। অনন্তর নিজ যজমান মহারাজ দিলীপকে সম্বোধনপূর্ব্বক পুনর্ব্বার বলিতে লাগিলেন ॥ ৮৬ ॥

মহারাজ, নিঃসন্দেহ জানিবে যে, তোমার মনোরথসিদ্ধি সন্নিহত। কারণ এই কল্যাণদায়িনী নন্দিনী নামোচ্চারণমাত্রেই সম্মুখে উপস্থিত হইয়াছেন ॥ ৮৭ ॥

তুমি বন্য ফলমূলাদি দ্বারা জীবন ধারণ করিয়া যতদিন এই নন্দিনী প্রসন্না না হন, তাবৎ ইঁহার অনুসরণ ও সেবা করিতে থাক, যেমন লোকে অভ্যাসদ্বারা বিদ্যার প্রসাদ লাভ করিয়া থাকে তদ্রূপ ॥ ৮৮ ॥

---

to him that kind of sanctity which is derived from ablutions at holy places.

86. On beholding her of holy presence, that mine of devotion, Vasishta, who was versed in reading the signs, addressed himself again to his royal disciple whose desires were on the eve of being crowned with success.

87. Consider, O king ; that thy success is close at hand, as this auspicious cow has made her appearance as soon as her name was mentioned.

88. Living on what subsistence the forest affords, thou shouldst propitiate the cow by ever attending on her, just as one acquires knowledge by study.

अस्यां प्रस्थितायां प्रतिष्ठेथाः, स्थितायां स्थितिम् आचरेः, निषण्णायां निषीद, पीताम्भसि अपः पिबेः ॥ ८९ ॥

वधूः च भक्तिमती सती अर्चिताम् एनाम् प्रातः आ तपोवनात् अन्वियात्, सायम् अपि प्रत्युद्व्रजेत् ॥ ९० ॥

इति त्वम् आप्रसादात् अस्याः परिचर्यापरः भव, ते अविघ्नम् अस्तु, पिता इव पुत्रिणां धुरि स्थेयाः ॥ ९१ ॥

---

নন্দিনী প্রস্থিত হইলে, তুমিও প্রস্থান করিবে, নন্দিনী গমন হইতে বিরত হইলে তুমিও স্থির হইবে, নন্দিনী উপবিষ্ট হইলে তুমিও উপবেশন করিবে, নন্দিনী জলপান করিলে পর, তুমিও জলপান করিবে ॥ ৮৯ ॥

বধূও শুদ্ধাচার হইয়া ভক্তিসহকারে ইহাঁর যথোচিত পূজা করিয়া প্রাতঃকালে তপোবনের সীমাপর্য্যন্ত ইহার অনুগমন করিবেন এবং সায়ংকালে তপোবনপর্য্যন্ত ইহাকে প্রত্যুদ্গমন করিবেন ॥ ৯০ ॥

এই প্রকারে নন্দিনী যাবৎ তোমার প্রতি প্রসন্ন না হন, ততদিন তুমি ইহাঁর পরিচর্য্যাবিষয়ে নিয়ত তৎপর থাক। তোমার সমুদয় বিঘ্ন দূর হউক এবং তুমি নিজ পিতার ন্যায় সৎপুত্রবান্ পুরুষদিগের অগ্রে গণ্য হও ॥ ৯১ ॥

---

89. When she sets out, set thou out also, on her standing still, do thou stop walking; on her sitting down, do thou sit thyself down, on her drinking water, do thou do the same.

90. Purified in body and mind, and inspired with reverential regard for her, let this daughter-in-law of mine worship and accompany her at dawn as far as the outskirts of the penance-grove; and at sunset go out the same distance to welcome her back.

91. In this way till she is propitiated, do thou devote thyself to her service and thus may thy ill-luck cease, and mayst thou take thy stand in the front-rank of those who are blessed with sons.

देशकालज्ञः ( अतएव ) प्रीतिमान् शिष्यः सपरिग्रहः आनतः सन् शासितुः आदेशं "तथा" इति प्रतिजग्राह ॥ ९२ ॥

अथ प्रदोषे दोषज्ञः, सूनृतवाक्, स्रष्टुः सूनुः, उदितश्रियं विशाम्पतिं संवेशाय विससर्ज ॥ ९३ ॥ सृज—सृजति, अस्राक्षीत् ससर्ज ।

कल्पवित् मुनिः तपःसिद्धौ सत्याम् अपि, नियमापेक्षया अस्य वन्याम् एव संविधां कल्पयामास ॥ ९४ ॥

---

দেশকালজ্ঞ বশিষ্ঠশিষ্য মহারাজ দিলীপ সস্ত্রীক, প্রীতিপূর্ণহৃদয়ে বিনয়নম্র হইয়া গুরুর সেই আদেশ "তাহাই হইবে" বলিয়া সাদরে শিরোধার্য্য করিলেন ॥ ৯২ ॥

অনন্তর রাত্রি উপস্থিত হইলে বিদ্বান্ ও সত্যপ্রিয়বাদী ব্রহ্মার পুত্র মহর্ষি বশিষ্ঠ প্রীতিপ্রযুক্ত অপূর্ব্বশ্রীসম্পন্ন মহারাজ দিলীপকে নিদ্রা যাইবার নিমিত্ত বিদায় দিলেন ॥ ৯৩ ॥

মুনিবর বশিষ্ঠের এরূপ তপঃসিদ্ধি ছিল যে তিনি মনে করিলেই রাজোচিত সজ্জা সংগ্রহ করিতে পারিতেন, কিন্তু তিনি ব্রতের নিয়মাদি বিষয়ে সম্পূর্ণরূপে অভিজ্ঞ ছিলেন। এই জন্য ব্রতনিয়মের অনুরোধে তিনি মহারাজের জন্য অরণ্যসুলভ শয্যা ব্যবস্থা করিলেন ॥ ৯৪ ॥

---

92. Versed in the peculiar character of different places and times, the royal disciple with his consort received the injunctions of his spiritual master in high spirits and with a low bow.

93. Then the learned son of the creator, whose utterances are as truthful as they are sweet, dismissed the lord of men, who was radiant with joy, in order that he might go to sleep.

94. Though possessed of super-human power on account of his penances, the ascetic, conversant with ceremonies as he was, arranged for him, out of regard for his vow, such bed as is meet to a resident of the forest.

स कुलपतिना निर्द्दिष्टां पर्णशालां अध्यास्य प्रयतपरिग्रहद्वितीयः कुशशयने संविष्टः सन् तच्छिष्याध्ययननिवेदितावसानां निशां निनाय ॥ ९५ ॥

---

মহারাজ দিলীপ কুলপতি বসিষ্ঠকর্ত্তৃক নির্দ্দিষ্ট পর্ণশালায় অধিষ্ঠানপূর্ব্বক শুদ্ধচারিণী মহিষীর সহিত একত্র কুশশয্যায় শয়নপূর্ব্বক রাত্রি যাপন করিলেন। প্রত্যূষে মহর্ষির শিষ্যদিগের বেদপাঠাভ্যাসধ্বনি শ্রবণে রাত্রির শেষ হইয়াছে বুঝিতে পারিয়া তিনি নিদ্রা হইতে গাত্রোত্থান করিলেন ॥ ৯৫ ॥

---

95. Accompanied by his purified wife for a second, he dwelt in a hut pointed out by that prince of hermits, and lying down on a bed of *kusa* grass, he passed the night, whose close was proclaimed by his pupils chaunting the Vedas.

# द्वितीयः सर्गः ।

---

अथ यशोधनः प्रजानाम् अधिपः प्रभाते जायाप्रतिग्राहितगन्धमाल्यां, पीतप्रतिबद्ध-वत्सां ऋषेः धेनुं वनाय मुमोच ॥ १ ॥ अपांसुलानां धुरि कीर्त्तनीया मनुष्येश्वरधर्मपत्नी तस्याः खुरन्यासपवित्रपांसुं मार्गं स्मृतिः श्रुतेः अर्थम् इव अन्वगच्छत् ॥ २ ॥ दयालुः यशोभिः सुरभिः राजा दयितां निवर्त्त्य तां सौरभेयीं पयोधरीभूतचतुःसमुद्रां गोरूप-

---

অনন্তর প্রভাতে বৎস দুগ্ধ পানানন্তর বদ্ধ হইলে পর, নন্দিনী রাজমহিষী হইতে মাল্য ও গন্ধ চন্দনাদি প্রতিগ্রহ করিলেন। তখন সেই যশোধন ভূপতি ঋষির ধেনুকে বনের দিকে ছাড়িয়া দিলেন ॥ ১ ॥ যেমন স্মৃতি শ্রুতির অর্থ অনুসরণ করে, তেমনি নৃপতির ধর্ম্মপত্নী ধেনুর পথ অনুসরণ করিতে লাগি-লেন। রাজ্ঞী পতিব্রতাদিগের অগ্রগণ্যা ছিলেন, এবং তিনি যে পথ দিয়া যাইতেছিলেন, তাহার ধূলি নন্দিনীর খুরসংস্পর্শে পবিত্র হইতেছিল ॥ ২ ॥ যশোদ্বারা সুপ্রসিদ্ধ সেই দয়ালু রাজা দয়িতাকে ফিরাইয়া দিলেন। তিনি সেই সুরভিতনয়ার রক্ষণাবেক্ষণে নিরত হইয়া যেন পৃথিবীরই পালন করিতে

---

1. At the dawn of the day after the calf had been suckled and tied up, and the hermit's milch-cow had accepted perfumes and garlands from the queen, the lord of men, whose sole wealth was his fame, let it loose in the direction of the forest.

2. The lawfully wedded wife of the king, who deserved to be celebrated as the first of all chaste ladies, followed the track of the cow, the dust of which had been hallowed by the prints of her hoofs just as religious tradition follows revelation.

3. Charming by his fair fame, the kind-hearted king requested his beloved wife to return, and looked after the daugh-

धराम् उर्व्वीम् इव जुगोप ॥ ३ ॥ व्रताय धेनोः अनुचरेण तेन शेषः अपि अनुयायिवर्गः न्यषेधि, तस्य शरीररक्षा च अन्यतः न, हि (यतः) मनोः प्रसूतिः स्ववीर्य्यगुप्ता ॥ ४ ॥ सम्राट् स आस्वादवद्भिः तृणानां कवलैः कण्डूयनैः दंशनिवारणैः अव्याहतैः स्वैरगतैः च तस्याः समाराधनतत्परः अभूत् ॥ ५ ॥ भूपतिः तां गां स्थितां स्थितः, प्रयाताम् उच्चलितः, निषेदुषीम् आसनबन्धधीरः, जलम् आददानां जलाभिलाषी,(इत्थ)छाया इव ताम् अन्वगच्छत् ॥६॥ लस—लसति, लस्यति, अलसीत्, अलासीत्, ललास। लालसा।

---

লাগিলেন। কারণ নন্দিনী গোরূপধারিণী পৃথিবী এবং তাঁহার চারিটী স্তন যেন চারিটী সমুদ্র ॥ ৩ ॥ ব্রতের জন্য ধেনুর অনুচর হইয়াছেন বলিয়া, তিনি অবশিষ্ট অনুচরদিগকে বিদায় দিলেন। অন্য হইতে তাঁহার শরীররক্ষার প্রয়োজন ছিল না, কারণ মনুবংশীয়েরা নিজ বীর্য্যদ্বারাই আত্মরক্ষা করিয়া থাকেন ॥ ৪ ॥ স্বাদু ঘাসের গ্রাস যোগাইয়া, কণ্ডূয়ন ও ডাঁশ মাছি প্রভৃতি নিবারণ করিয়া, এবং ইচ্ছামত ভ্রমণ করিতে দিয়া, মহারাজ তাঁহার আরাধনা করিতে লাগিলেন ॥ ৫ ॥ নন্দিনী থামিলে, থামিতেন; চলিলে, চলিতেন; উপবেশন করিলে, উপবেশন করিতেন; জলপানেচ্ছু হইলে,

---

ter of Surabhi who seemed to be the goddess of earth in the guise of a cow having the four seas for her udders.

4. Accompanying the cow for the observance of his vow, he dismissed the remaining part of his retinue, for the descendants of Manu defend themselves by their own valour, and they do not look to others for their protection.

5. By offering mouthfuls of grass, grateful to the taste, by scratching her, by brushing away flies and by permitting her to graze at large undisturbed, the king was busy in propitiating her.

6. On her stopping, he stood still, on her going, he resumed walking, on her sitting down, he sat still, on her drinking water, he desired to do the same; thus the lord of the earth followed the cow like a shadow.

न्यस्तचिह्नाम् अपि तेजोविशेषानुमिताम् राजलक्ष्मीं दधानः सः अनाविष्कृतदानराजिः अन्तर्मदावस्थः द्विपेन्द्र इव आसीत् ॥७॥ न्यस—नि अस—अस्यति, आस्थत्, आस। लताप्रतानोद्ग्रथितैः केशैः उपलक्षितः अधिज्यधन्वा सः मुनिहोमधेनोः रक्षापदेशात् वन्यान् दुष्टसत्वान् विनेष्यन् इव दावं विचचार ॥८॥ ग्रथ—ग्रथ्नाति, अग्रन्थीत्, जग्रन्थ। विसृष्टपार्श्वानुचरस्य पाशभृता समस्य तस्य पार्श्वद्रुमाः उन्मदानां वयसां विरावैः आलोकशब्दम् उदीरयामासुः इव ॥९॥ उत्-ईर—ईरयति, ऐरिरत्, ईरयामास।

---

জলপান করিতেন। এইরূপে ভূপতি ছায়ার ন্যায় তাঁহার অনুসরণ করিতে লাগিলেন ॥৬॥ যদিও ছত্রদণ্ডাদি রাজচিহ্ন পরিত্যাগ করিয়াছিলেন, তথাপি তাঁহার এমনি প্রভাব, যে তাঁহার রাজশ্রী অনায়াসেই অনুমান করিতে পারা যাইত। যেমন গজরাজের মদধারা বাহিরে প্রকাশ না পাইলেও শরীরের মধ্যে উহার অবস্থান সহজে জানা যায়, তদ্রূপ ॥৭॥ যৎকালে তিনি লতার কুটিল তন্তুদ্বারা কেশকলাপ উচ্চ করিয়া বন্ধনপূর্ব্বক হস্তে জ্যাযুক্ত শরাসন ধারণ করত বনে বিচরণ-করিতেছিলেন, তখন তাঁহাকে দেখিয়া বোধ হইল, যেন তিনি মুনিহোমধেনুর রক্ষণাবেক্ষণ করিবার ছলে বন্য হিংস্র জন্তুগণের দমনার্থ ব্যাপৃত হইয়াছেন ॥৮॥ যদিও অনুচরবর্গকে বিদায় দিয়াছিলেন, তথাপি তাঁহাকে তৎকালে দেখিলে বরুণতুল্য তেজস্বী

---

7. Although he laid aside the insignia of royalty, he yet seemed to be invested with a royal dignity easily to be inferred by the peculiar majesty of his person; and thus rivalled an elephant whose temporal fluid does not gush out, though he is full of rage within.

8. With his hair tied up with the tendrils of creepers, he traversed the forest under the pretext of looking after the milch-cow, who supplied the sage with clarified butter for oblations, but his real object seemed to be to reduce to subjection ferocious wild beasts.

9. Though he dismissed from his side all his att[endants] yet as he rivalled the god, Varuna, in dignity, the trees

सः मारुतपूर्णरन्ध्रैः (अतएव) कूजद्भिः कीचकैः आपादितवंशकृत्यं कुञ्जेषु वनदेवताभिः उद्गीयमानं उच्चैः (महत्) स्वं यशः शुश्राव ॥ १२ ॥ कूज—कूजति, अकूजीत्, चुकूज। गै—गायति, अगासीत्, जगौ। गेयात्। गीतः। गानम्। श्रु—शृणोति, अश्रौषीत्, शुश्राव। श्रूयात्। शुश्रूषा। गिरिनिर्झराणां तुषारैः युक्तः, अनोकहाकम्पितपुष्पगन्धी, पवनः अनातपत्रम् आतपक्लान्तम् आचारपूतं तं सिषेवे ॥ १३ ॥ गोप्तरि तस्मिन् वनं गाहमाने सति वृष्ट्या विना अपि दवाग्निः शशाम, फलपुष्पवृद्धिः विशेषा आसीत्, सत्त्वेषु (मध्ये) अधिकः ऊनं न बबाधे ॥ १४ ॥ गाह—गाहते,

---

তিনি নিকুঞ্জমধ্যে শুনিতে পাইলেন, বনদেবতারা তাঁহার মহৎ যশ উচ্চস্বরে গান করিতেছেন, এবং বংশবৃক্ষের ছিদ্রগুলি বায়ুদ্বারা পরিপূরিত হইয়া শব্দায়মান হওয়াতে বোধ হইল, যেন তাহার সঙ্গে সঙ্গে মুরলীধ্বনি হইতেছে ॥ ১২ ॥ সেই নরপতি ছত্রের অভাবে আতপে নিতান্ত ক্লান্ত হইয়াছেন দেখিয়া, সমীরণ পার্ব্বতীয় নির্ঝরের জলকণাতে শীতল হইয়া এবং বিকম্পিত তরুগণের পুষ্পগন্ধে সুবাসিত হইয়া, সেই শুদ্ধাচার রাজার সেবা করিতে লাগিল ॥ ১৩ ॥ সেই রক্ষাকর্ত্তা বনে প্রবেশ করিলে পর, দাবানল বৃষ্টি ব্যতীত নির্ব্বাণ হইতে লাগিল, ফল ও পুষ্প বিশেষরূপে বৃদ্ধি প্রাপ্ত হইল, এবং বলবান্ জন্তু দুর্ব্বলকে নিপীড়ন করে নাই ॥ ১৪ ॥ অনন্তর মুনির হোমধেনু-সূর্য্যের প্রভার সহিত দিগ্দিগন্তর পর্য্যটনপূর্ব্বক নানাদেশ পবিত্র

---

12. He heard his fame being chaunted aloud in the thickets by sylvan deities in songs, the flute-accompaniment to which was performed by canes whistling as the wind filled their holes.

13. Not being provided with an umbrella, the king, sanctified by the observance of the sacred customs, felt oppressed by the heat of the sun, but he was refreshed by the breeze which was charged with watery particles from the hill-springs and perfumed by the flowers of trees gently shaken by it.

14. When that protector entered the forest, the forest-fire ceased even without the fall of rain; flowers and fruits

अयाचिष्ट, जगाद। भ्रम—भ्राम्यति, लुङि अभ्रमत्, अभ्रमीत्। बाध—बाधते, अबाधिष्ट। पल्लवरागताम्रा पतङ्गस्य प्रभा, मुनेः धेनुश्च दिगन्तराणि सञ्चारपूतानि कृत्वा दिनान्ते निलयाय गन्तुं प्रचक्रमे॥१५॥ मध्यमलोकपालः देवतापितृतिथि-क्रियार्थां ताम् अन्वक् ययौ, सतां मतेन तेन उपपन्ना सा सती मतेन विधिना उपपन्ना साक्षात् श्रद्धा इव बभौ॥१६॥ णिचि आपयति, अबीभपत्। अनि विभावरि॥ सः पल्वलोत्तीर्णवराहयूथानि आवासवृक्षोन्मुखबर्हिणानि, मृगाध्यासितशाद्वलानि

করিয়া দিবাবসানে নিজ আলয়ের অভিমুখে প্রত্যাগমন করিতে লাগিলেন। ধেনু স্বভাবতঃ নবপল্লবের ন্যায় পাটলবর্ণ, সূর্য্যের প্রভাও সন্ধ্যারাগে পাটল-বর্ণ॥ ১৫॥ মধ্যমলোকের অধিপতি দেবতাগণ, পিতৃলোক ও অতিথিবর্গের সংস্কারোপযোগিনী সেই ধেনুর পশ্চাৎ পশ্চাৎ চলিলেন। যেমন মূর্ত্তিমতী শ্রদ্ধা সাধুসম্মত-ক্রিয়াকলাপসমন্বিত হইলে শোভা পায়, তদ্রূপ নন্দিনী সাধু-সম্মানিত নরপতির সহিত মিলিত হইয়া বিরাজমানা হইয়াছিলেন॥ ১৬॥ সেই নরপাল তৎকালে (সন্ধ্যার কালিমায়) বনসকল ক্রমশঃ শ্যামল হইতেছে দেখিতে দেখিতে যাইতে লাগিলেন। কোন স্থানে বরাহযূথ

grew in marked abundance, and among animals, the strong did not hurt the weak.

15. The light of the sun and the cow of the sage, which were both of a reddish hue like the tender foliage of trees, now at the close of the day, having sanctified by their rambles the different quarters of the globe, began to make for their place of rest.

16. The protector of the middle world, followed the cow, who was so necessary to the entertainment of the gods, the manes and guests; and attended by him, so esteemed by the pious, she shone forth like faith conjoined with religious observance appearing in visible form.

17. He wended his way, beholding the gradually darkening woods, where herds of swine had just emerged from the

श्यामायमानानि वनानि पश्यन् ययौ ॥ १७ ॥ गृष्टिः आपीनभारोद्वहनप्रयत्नात् नरेन्द्रः वपुषः गुरुत्वात् च, उभौ, अञ्चिताभ्यां गताभ्यां तपोवनावृत्तिपथम् अलञ्चक्रतुः ॥ १८ ॥ अञ्च—अञ्चति, आञ्चीत्, आनञ्च। वसिष्ठधेनोः अनुयायिनं वनान्तात् आवर्त्तमानं तं वनिता निमेषालसपक्ष्मपंक्तिः सती उपोषिताभ्यां इव लोचनाभ्याम् पपौ ॥ १९ ॥ उपोषित-उप-वस—वसति, अवात्सीत्, उवास। उष्यात्। वत्स्यति। पा—पिबति, अपात्। पेयात्। वर्त्मनि पार्थिवेन पुरस्कृता, पार्थिवधर्म्मपत्न्या प्रत्युद्गता सा धेनुः

---

ক্ষুদ্র জলাশয় হইতে গাত্রোত্থান করিতেছে। কোথাও বা ময়ূরগণ বাস তরুরদিগে ঊর্দ্ধমুখ হইয়া রহিয়াছে, কোথাও বা মৃগদল হরিত তৃণময় প্রান্তরে আশ্রয় লইতেছে ॥ ১৭ ॥ পালানের ভার বহনে প্রয়াস পাওয়াতে ধেনুর গতি মন্থর ও মনোহর, শরীরের গুরুত্বনিবন্ধন নৃপতিরও গতি মন্থর ও মনোহর। উভয়েই সেই মনোহর গতি দ্বারা তপোবনে আসিবার পথের শোভা সম্পাদন করিয়াছিলেন ॥ ১৮ ॥ পতি বসিষ্ঠধেনুর অনুচর হইয়া বন হইতে প্রত্যাগমন করিতেছেন দেখিয়া, রাজ্ঞী অনিমিষনয়নে তাঁহাকে অবলোকন করিতে লাগিলেন। বোধ হইল যেন তাঁহার নয়নযুগল এতক্ষণ উপবাসী ছিল, এখন তদীয় সৌন্দর্য্যসুধা পান করিতেছে ॥ ১৯ ॥ পথিমধ্যে পশ্চাদ্ভাগে রাজা ও সম্মুখে রাজ্ঞী থাকাতে নন্দিনী তদুভয়ের মধ্যে অবস্থিত

---

shallow pools, where the peacocks were turning their eyes to the trees in which they roost, and where the deer were settling down on the lawns.

18. Owing to the efforts necessary to bear the burden of her udders, the milch-cow that had calved but once, and the king through the great weight of his person,—they both lent a charm by their fascinating gait to the path leading to the hermitage.

19. When accompanying the cow of Vasishta, he returned from the forest, his spouse with her eye-lashes forgetful of winking, drank him in, as it were, with her fasting eyes.

सम् अन्तिकन्यस्तबलिप्रदीपां ताम् अन्वास्य, क्रमेण सुप्ताम् अनु संविवेश, प्रातः सुप्तोत्थिताम् अनु उदतिष्ठत् ॥ २४ ॥ स्वप—स्वपिति, अस्वपीत्, सुष्वाप, सुप्यात्। णिचि स्वापयति, असूषुपत्। सनि सुषुप्सति। सुप्तः। इत्थं प्रजार्थं महिष्या समं व्रतं धारयतः महनीयकीर्त्तेः दीनोद्धरणोचितस्य तस्य (सम्बन्धे) त्रिगुणानि सप्त दिनानि व्यतीयुः ॥ २५ ॥ अन्येद्युः मुनिहोमधेनुः आत्मानुचरस्य भावं जिज्ञासमाना सती गङ्गाप्रपातान्तविरूढशष्पं गौरीगुरोः गह्वरम् आविवेश ॥ २६ ॥ सा धेनुः हिंस्रैः

---

গৃহিণীর সহিত মিলিত হইয়া নিকটে একটী প্রদীপ ও পূজোপকরণ রাখিয়া দিয়া, ধেনু সুখাসীনা হইলে, উপবেশন করিলেন, ক্রমে সুপ্তা হইলে, নিদ্রা যাইলেন, পরে প্রাতঃকালে নিদ্রা হইতে জাগরিতা হইলে, গাত্রোত্থান করিলেন ॥ ২৪ ॥ যাঁহার কীর্ত্তি প্রশংসনীয়, এবং দীনগণের ত্রাণ করা যাঁহার অভ্যাস, এমন সেই নৃপতি সস্ত্রীক হইয়া পুত্রার্থ এইরূপ ব্রতের অনুষ্ঠান করিতে লাগিলেন। ক্রমে একবিংশতি দিবস অতীত হইল ॥ ২৫ ॥ পরদিন মুনির হোমধেনু নিজ অনুচরের মনোগত ভাব পরীক্ষা করিয়া দেখিবার জন্য হিমালয়ের একটী গহ্বরে প্রবেশ করিলেন। সে স্থানটী গঙ্গানদীর প্রপাতের সন্নিহিত বলিয়া হরিত তৃণরাজিতে আচ্ছাদিত ॥ ২৬ ॥ হিংস্র জন্তুরা মনেতেও

---

of his arms, embraced the feet of his spiritual master and his spouse, and then having concluded the evening-prayers waited upon the milch-cow now lying down at her ease after the milking was over.

24, The royal guard and his spouse sat down after the cow sat down and placed beside her lamp and offerings ; and after she had gradually fallen asleep, he went to bed, and then at day-break, on her rising from sleep, he got up.

25. Thrice seven days passed over the head of the king, while he was performing this vow with his queen for the birth of a son,—the king who had a renown deserving of high praise, and who had been accustomed to the rescue of the helpless.

26. On the next day the milch-cow who used to supply the sage with clarified butter for his oblations, desired to test the

मनसा अपि दुष्प्रधर्षा इति अद्रिशोभाप्रहितचक्षुषा नृपेण अलक्षिताभ्युत्पतनः सिंहः तां प्रसह्य चकर्ष किल ॥ २७ ॥ गुहानिबद्धप्रतिशब्ददीर्घं तदीयं आक्रन्दितम् आर्त्तनाथः नृपस्य नगेन्द्रसक्तां दृष्टिं रश्मिषु आदाय इव निवर्त्तयामास ॥ २८ ॥ क्रन्द—क्रन्दति, अक्रन्दीत्, चक्रन्द । सञ्ज—सजति, असांक्षीत्, ससञ्ज । णिचि सञ्जयति, अससञ्जत् । सक्तः । धनुर्धरः स पाटलायां गवि तस्थिवांसं केशरिणम्, सानुमतः धातुमय्याम् अधित्यकायां प्रफुल्लं लोध्रद्रुमम् इव ददर्श ॥ २९ ॥ फुल्ल—फुल्लति, अफुल्लीत्, पुफुल्ल । ततः मृगेन्द्रगामी शरण्यः प्रसभोद्धृतारिः नृपतिः जाताभिषङ्गः सन् वध्यस्य

নন্দিনীকে আক্রমণ করিতে সাহস করিবেক না, এই ভাবিয়া রাজা পর্ব্বতের শোভা নিরীক্ষণ করিতেছিলেন। এমন সময়ে হঠাৎ একটা সিংহ অলক্ষিত-ভাবে তাহার উপর ঝম্পপ্রদানপূর্ব্বক আকর্ষণ করিতে লাগিল ॥ ২৭ ॥ পর্ব্বতের গুহাতে প্রতিধ্বনি সম্যকরূপে রুদ্ধ হওয়াতে ধেনুর আর্ত্তস্বর অধিকতর উচ্চ বলিয়া বোধ হইল। আর্ত্তত্রাণে তৎপর যে নরপতি, তাঁহার দৃষ্টি তৎকালে পর্ব্বতের শোভা পরম্পরায় এরূপ সংলগ্ন হইয়াছিল, যেন উহাকে রজ্জুদ্বারা টানিয়া ফিরাইতে হইল ॥ ২৮ ॥ সেই ধনুর্দ্ধারী রাজা দেখিতে পাইলেন, একটা সিংহ সেই পাটলবর্ণ গাভীর উপর চড়িয়া রহিয়াছে। গৈরিকাদি ধাতুরঞ্জিত পর্ব্বতের অধিত্যকাতে একটা লোধ্রবৃক্ষ বিকশিত পুষ্পে সুশোভিত হইলে,

fidelity of her royal attendant and entered a cavern of mount Himalaya overgrown with green grass near the falls of the Ganges.

27. As the king directed his attention to the beauties of the Mountain, thinking that wild beasts could never think of assailing her, a lion pounced upon her, and began to drag her off by force.

28. Her cry prolonged by the echo that was confined in the cavern drew back by reininig it in, as it were, the look of the king, so kind to the distressed, which was rivetted on the hill.

29. That holder of a bow beheld a lion, standing on the cow of a reddish hue, and thus resembling a Lodhra-tree in-

मृगेन्द्रस्य वधाय निषङ्गात् शरम् उद्धर्तुम् ऐच्छत् ॥ ३० ॥ प्रहर्त्तुः तस्य वामेतरः करः नखप्रभाभूषितकङ्कपत्रे सायकपुङ्खे एव सक्ताङ्गुलिः सन् चित्रार्पितारम्भ इव अवतस्थे ॥३१॥ बाहुप्रतिष्टम्भविवृद्धमन्युः राजा मन्त्रौषधिरुद्धवीर्यः भोगी इव अभ्यर्णम् आगस्कृतम् अस्पृशद्भिः स्वतेजोभिः अन्तः अदह्यत ॥ ३२ ॥ दह—दहति, अधाक्षीत्, ददाह। धक्ष्यति। कर्म्मणि दह्यते, अदाहि। सनि दिधक्षति। णिचि दाहयति, अदीदहत्।

---

যেমন শোভা হয়, তদ্রূপ বোধ হইল ॥ ২৯ ॥ যিনি শরণাগতপ্রতিপালক, যিনি বলদ্বারা শত্রুকুল নির্ম্মূল করিয়াছিলেন, এবং যিনি কেশরীর ন্যায় গতিশালী, সেই রাজা এইরূপ পরাভব প্রাপ্ত হইয়া বধার্হ সিংহের বধার্থ তূণীর হইতে একটী শর তুলিয়া লইতে ইচ্ছা করিলেন ॥ ৩০ ॥ প্রহারোদ্যত সেই নরপতির দক্ষিণ হস্তের অঙ্গুলি গুলি বাণের পুঙ্খদেশে সংলগ্ন হইয়া গেল। তন্নিবন্ধন পুঙ্খবদ্ধ কঙ্কপক্ষীর পালক সকল তাঁহার নখের শোভায় রঞ্জিত হইল। তাহাতে বোধ হইল যেন কেহ এই দৃশ্যটী চিত্রিত করিয়া রাখিয়াছে ॥ ৩১ ॥ এইরূপে বাহুর প্রতিবন্ধ হওয়াতে রাজার ক্রোধ বিশেষরূপে বর্দ্ধিত হইল। বিশেষতঃ অপরাধী সন্নিকটে রহিয়াছে, তাহাকে স্পর্শও করিতে পারিতেছেন না, ভাবিয়া রাজা নিজের তেজে নিজেই দগ্ধ হইতে লাগিলেন। যেমন একটা সর্প মন্ত্র ও ওষধির গুণে রুদ্ধবীর্য্য হইয়া অন্তরে

---

full bloom on a mountain summit, formed of red chalk.

30. The lion-gaited king, ever ready to befriend the helpless, who had extirpated his foes by his prowess, feeling thus foiled, desired to take up an arrow from his quiver in order to slay the lion who deserved death.

31. While the king was longing to shoot the lion, the fingers of his right hand stuck fast to the notch of the arrow, gilding the heron-feathers attached to it with the radiance of their nails, so that the right hand remained as if its action were represented in a painting.

32. The king's fury rose high at his arms being thus restrained, and he began to be inwardly consumed by his indig-

रुध:। रुध—रुणद्धि, अरुणत्, अरुधत्, अरौत्सीत्, रुरोध। सनि रुरुत्सति। यङि रोरुध्यते। णिचि रोधयति, अरूरुधत्। रुद्ध:। निगृहीतधेनुः सिंहः आर्यगृह्यं मनुवंशकेतुं सिंहोरुसत्त्वम् आत्मगतौ विस्मितं तं मनुष्यवाचा विस्माययन् निजगाद॥३३॥ स्मि—स्मयते, अस्मेष्ट, सिस्मिये। स्माययति, स्मापयति, स्मितम्, स्मेरम्। गद—गदति, अगादीत्, जगाद। कर्म्मणि गद्यते, अगादि, जगदे। सनि जिगदिषति। यङि जागद्यते, जागत्ति। णिचि गादयति, अजीगदत्। गद्यम्। हे महीपाल, तव श्रमेण अलम्, इतः प्रयुक्तम् अपि अस्त्रं वृथा स्यात्, पादपोन्मूलनशक्ति मारुतस्य रंहः शिलोच्चये न मूर्च्छति॥३४॥ मूर्च्छ—मूर्च्छति अमूर्च्छीत्, मुमूर्च्छ। मुमूर्च्छिषति। मोमूर्च्छ्यते। मूर्च्छयति, अमुमू-

ভুমবে মরে, তদ্রূপ॥ ৩২॥ ধেনুর নিগ্রহকারী সেই সিংহ সাধুগণের পক্ষ, মনুবংশের ধ্বজস্বরূপ এবং সিংহতুল্য বলশালী সেই দিলীপকে বলিতে লাগিলেন। রাজা নিজের অবস্থান্তর দর্শনে ইতিপূর্ব্বেই বিলক্ষণ বিস্মিত হইয়াছিলেন। এখন সিংহমুখে মনুষ্যবাণী শুনিয়া আরও বিস্ময়াপন্ন হইলেন॥ ৩৩॥ হে মহীপাল। তোমার আর শ্রমে প্রয়োজন নাই। কারণ আমার উপর অস্ত্র প্রয়োগ করিলেও কোন ফল দর্শিত না। বায়ুর বেগে বৃক্ষের উন্মূলন হইতে পারে, কিন্তু শৈলের কিছুই হয় না॥ ৩৪॥ অষ্টমূর্ত্তি মহাদেব কৈলাসগিরি-

nation that could not reach the offender though he was close beside him, like a serpent whose power has been repressed by spells and drugs.

33. To the great astonishment of the king, who had already been astonished at his novel situation, the lion who oppressed the cow, assumed a human voice, and thus addressed him, who was a friend of the virtuous, a banner of Manu's race, and was endowed with the prowess of a lion.

34. "Thou needest not, O protector of the earth, take any more trouble, for thy weapon, even if used against me, would avail nought. The fury of a gale which can uproot a tree will have no effect on a rock.

35. When the god of the eight forms desires to mount his

र्च्छ त् । मूर्च्छा । मूर्च्छना । मां कैलासगौरं वृषम् आरुरुक्षोः अष्टमूर्त्तेः पादार्पणानुग्रह-पूतपृष्ठं निकुम्भमित्रं कुम्भोदरं नाम किङ्करम् अवेहि ॥ ३५ ॥ पुरः अमुं देवदारुं पश्यसि, असौ वृषभध्वजेन पुत्रीकृतः, यः स्कन्दस्य मातुः हेमकुम्भस्तननिःसृतानां पयसां रसज्ञः ॥३६॥ कदाचित् कटं कण्डूयमानेन वन्यद्विपेन अस्य त्वक् उन्मथिता, अथ अद्रेः तनया असुरास्त्रैः आलीढं सेनान्यमिव एनं शुशोच ॥ ३७ ॥ शुच—शोचति, शुच्यति, शुच्यते। शुशोच।

---

তুল্য ধবল বৃষভে আরোহণ জন্য মদীয় পৃষ্ঠে চরণার্পণপূর্ব্বক আমার প্রতি যে অনুগ্রহ প্রদর্শন করেন, তৎপ্রযুক্ত আমার পৃষ্ঠ পবিত্র হইয়াছে। আমি দেবদেবের কিঙ্কর, ও নিকুম্ভের মিত্র; এবং আমার নাম কুম্ভোদর ॥ ৩৫ ॥ পুরোভাগে ঐ দেবদারু বৃক্ষ দেখিতে পাইতেছ। বৃষধ্বজ উহাকে পুত্ররূপে পরিগ্রহ করিয়াছেন। যে বৃক্ষটী স্কন্দজননীর স্তনপ্রতিম হেমঘটের পয়ের আস্বাদন অনুভব করিয়াছে ॥ ৩৬ ॥ কদাচিৎ একটী অরণ্য হস্তী কপোল-কণ্ডূয়ন করিবার জন্য ঐ তরুর বল্কল ছিন্নভিন্ন করিয়াছিল। তৎপ্রযুক্ত অদ্রিতনয়া উহার জন্য অত্যন্ত শোক প্রকাশ করিয়াছিলেন; যেমন কার্ত্তিকেয় অসুরের অস্ত্রে ক্ষতবিক্ষত হইলে কাতরা হন, তদ্রূপ ॥ ৩৭ ॥ সেই সময়

---

bull, as white as Kailasa, he does me the favour of placing his feet on my back and thereby renders it hallowed; know me then Kumbhodara by name, a servant of the god Siva, and a friend of Nikumbha.

36. Dost thou behold younder fir-tree, that has been adopted as a son by the god with the emblem of a bull and that has known the taste of the water gushing out from the golden pitcher of Skanda's mother and resembling the milk flowing from her breasts.

37. Once on a time a wild elephant injured the bark of that tree by rubbing its cheeks against it; then the daughter of the mountain-god grieved over it, as she would grieve for the celestial commander wounded by the weapons of the demons.

38. From that time forth, I have been posted to this cavern

युयुचे। अयुचत्, अयौचीत्। अयौचिष्ट। कर्म्मणि युच्यते, अयौचि। युयुचिषति ते। योयुच्यते। योयौति। योचयति, अयूयुचत्। योक्तः। लिह—लीढ़ि, लीढः, लिहन्ति, लीढे, लिचे, लीढ़े। अलेट्। अलीढ। लिलेह। लिलिहे। लेच्यति-ते। अलिचत्। अलिचत, अलीढ। लिलिचति। लेलिह्यते। लेढ़ः। लिट्। तदा प्रभृत्येव वनद्विपानां चासार्थं शूलभृता अहमागतसत्त्ववृत्ति सिंहत्वं विधाय अहम् अस्मिन् अद्रिकुक्षौ व्यापारितः ॥ ३८ ॥ विशा पृ—पिपर्त्ति, पृणोति। व्याप्रियते। अपिपः। व्याप्रियत। पपार। अपार्षीत्। अपृत। पुपूर्षति ते। पेप्रीयते, पर्पर्त्ति। पारयति, अपीपरत्। परमेश्वरेण प्रदिष्टकाला उपस्थिता एषा शोणितपारणा चान्द्रमसी सुधा सुरद्विष इव क्षुधितस्य मम मे दृप्त्यै अलम् ॥३९॥ स त्वं लज्जां विहाय निवर्त्तस्व, भवान् गुरोः दर्शितशिष्यभक्तिः, यत् रक्ष्यं शस्त्रेण अयक्यरक्षं तत् शस्त्रभृतां यशः न क्षिणोति ॥ ४० ॥ क्षा—

হইতে শূলপাণি বন্য হস্তীদিগের সন্ত্রাসার্থ আমাকে এই পার্ব্বতীয় প্রদেশে নিযুক্ত রাখিয়াছেন, এবং এরূপ নির্দ্ধারিত করিয়া দিয়াছেন যে, যে সকল প্রাণী মৎসকাশে আসিবে, তদ্দ্বারা আমি জীবিকা নির্ব্বাহ করিব ॥ ৩৮ ॥ সেই আমি অত্যন্ত ক্ষুধাতুর হইয়া আছি, আর শোণিতের পারণাস্বরূপ এই ধেনুটীও ঠিক পরমেশ্বরকর্ত্তৃক নির্দ্দিষ্ট সময়ে উপস্থিত হইয়াছে। অতএব যেমন চন্দ্রের সুধা রাহুর তৃপ্তি সম্পাদন করে, তেমনি এ আমার পরিতোষ বিধানে সমর্থ ॥ ৩৯ ॥ অতএব তুমি লজ্জা পরিত্যাগপূর্ব্বক ফিরিয়া যাও। গুরুর প্রতি শিষ্যের যেরূপ ভক্তি দেখান উচিত, তুমি তাহা দেখাইয়াছ। যে বস্তুটী রক্ষা করিবার ভার আছে, যদি শস্ত্রের দ্বারা তাহাকে রক্ষা করিতে পারা না যায়,

to scare away wild elephants, by the holder of the trident, who had made me a lion with the right to live on animals that come near me.

39. This feast of blood after a long fast, which has arrived, at the time appointed by that great lord of all, will suffice to appease my hunger, just as the nectar of the moon satisfies the enemies of the gods.

40. So go back without feeling ashamed, for thou hast shewn the fidelity of a disciple towards thy spiritual master;

जहाति, अहासीत्, जही । हीयते, अहायि । जिहासति । जेहीयते । हापयति, अजीहपत् । हित्वा । हीनः । हानिः । चि—चिणोति । अचैषीत् । चिचाय । चीयते । चिचीषति । चेचीयते । चीयः । चितः । चयः । चितिः । पुरुषाधिराजः मृगाधिराजस्य इति प्रगल्भं वचः निशम्य गिरिशप्रभावात् प्रत्याहतास्त्रः सन् आत्मनि अवज्ञां शिथिलीचकार ॥४१॥ तत्पूर्व्वभङ्गे इषुप्रयोगे वितथप्रयत्नः अतएव वज्रं मुमुक्षन् त्र्यम्बकवीक्षणेन जडीकृतः वज्रपाणिः इव स्थितः सन् एनं प्रत्यब्रवीत् च ॥ ४२ ॥ हे मृगेन्द्र संरुद्धचेष्टस्य मे तत् वचः कामं हास्यं, यत् वचः अहं विवक्षुः अस्मि, हि यतः भवान् प्राणभृतां अन्तर्गतं सर्व्वं भावं

---

তাহাতে শস্ত্রধারীর কোন অকীর্ত্তি নাই ॥ ৪০ ॥　নররাজ মৃগরাজের এই উদ্ধত বাক্য শুনিয়া বুঝিতে পারিলেন যে, গিরিশের প্রভাবেই তাঁহার অস্ত্রপ্রয়োগ ব্যাহত হইয়াছে, সুতরাং নিজের প্রতি যে অবজ্ঞা জন্মিয়াছিল, তাহার লাঘব হইল ॥ ৪১ ॥　ইহার পূর্ব্বে রাজা দিলীপ শরপ্রয়োগবিষয়ে কখন বিফলপ্রযত্ন হন নাই, তিনি এখন বজ্রক্ষেপণেচ্ছু কিন্তু ত্রিলোচনের দৃষ্টিপাতে জড়ীকৃত যে দেবরাজ, তাঁহার ন্যায় দশাগ্রস্ত হইয়া, সিংহকে প্রত্যুত্তর দিলেন ॥ ৪২ ॥　হে মৃগরাজ, আমার শারীরিক ব্যাপার সকল সম্যক্‌রূপে রুদ্ধ হইয়াছে, অতএব আমি এখন যাহা বলিতে ইচ্ছা করিতেছি, তাহা সম্পূর্ণ

---

for if a thing that is placed under the protection of a soldier cannot be defended by means of arms, it will not impair his reputation.

41. The king of men when he heard this haughty speech of the king of beasts, as his weapons had been restrained by the power of the god, Siva, moderated his self-reproach.

42. And the hero whose attempt to shoot his arrows had been ineffectual, as for the first time in his life he had been baffled in it, looking like Indra paralyzed by a glance of Siva when on the point of launching the thunder-bolt, thus answered the lion.

43. My bodily activity being restrained I admit that what I am about to say will seem ridiculous, but as thou knowest all

दंश्यते, अदंशि। सनि दिदङ्क्षति। यङि दन्दश्यते। दंदशीति। दन्दष्टि। दंशयति, अददंशत्। भाष—भाषते, अभाषिष्ट, बभाषे। सनि बिभाषिषते। यङि बाभाष्यते। भाषयति, अबीभषत्, अबभाषत्। एकातपत्रं जगतः प्रभुत्वं, नवं वयः, इदं कान्तं वपुश्च, (इत्येवं) अल्पस्य हेतोः बहु हातुं इच्छन् त्वं मे विचारमूढः प्रतिभासि॥४७॥ भा—भाति, अभासीत्, बभौ। सनि बिभासति। यङि बाभायते, बाभेति। भापयति, अबीभपत्। प्रमातः। तव भूतानुकम्पा चेत्, त्वदन्ते इयम् एका गौः स्वस्तिमती भवेत्, हे प्रजानाथ, त्वं जीवन् पुनः पिता इव प्रजाः उपप्लवेभ्यः शश्वत् पासि॥४८॥ जीवति, अजीवीत्, जिजीव।

---

গহ্বরসমূহের অভ্যন্তরবর্ত্তী তমোরাশি নিরস্ত হইতে লাগিল ॥ ৪৬ ॥ ভূমণ্ডলের একচ্ছত্র আধিপত্য, তরুণ বয়স, এবং এই পরম রমণীয় কলেবর এই সমুদয় তোমার আছে, কিন্তু তুমি অল্পের জন্য এ সমস্ত পরিত্যাগ করিতে অভিলাষী হইয়া আমার নিকট বিবেকহীন বলিয়া প্রকাশ পাইতেছ ॥ ৪৭ ॥ যদি জীবের তোমার প্রতি অনুকম্পা থাকে, তবে তোমার বিবেচনা করিয়া দেখা উচিত, যে তোমার মরণে এই গাভী কেবল একা কল্যাণভাগিনী হইবেক, কিন্তু হে প্রজাপাল! তুমি যদি জীবিত থাক, তবে তুমি পিতার ন্যায় প্রজাগণকে কত বিপদ হইতে নিরন্তর রক্ষা করিতে সমর্থ হইবে ॥ ৪৮ ॥ অথবা যদি গুরুর ভয় কর; কারণ তাঁহার একটী বই আর গাভী নাই, তিনি

---

sudden gleam of his teeth, that attendant of the ruler of nature, again addressed the lord of wealth with a smile.

47. An undisputed sway over the earth, youthful age and this body so handsome—by giving them up, thou art going to sacrifice too many for the sake of a few, and seemest to me to be destitute of discrimination.

48. If thou hast a tenderness for living creatures, then (consider) that by thy death, only one cow would be released, while shouldst thou live, thou wouldst be able, O lord of men! to save thy subjects always from perils like a father.

49. Or on the other hand, if thou *standest in* awe of thy spiritual master, who has got only one milch-cow, becomes

सनि जिजीविषति । यङि जेजीव्यते । जेजीवीति । जीवयति, मजीजिवत् । जीवनम् । जीवः । मथ एकधेनो. क्रमानुमतिमात्(मतएव) मपराधचण्डात् गुरोः बिभेषि ? घटोध्नीः कोटिशः गाः स्पर्शयता भवता मस्य मन्युः विनेतुं शक्यः ॥ ४९ ॥ भी—बिभेति, बिभीतः, बिभ्यति । मबिभेत् । मभैषीत् । बिभाय । बिभयाञ्चकार । सनि बिभीषति । यङि बेभीयते, बेभयीति । भाययति, भापयते, भीषयते । भीतः । भयम् । तत् कल्याणपरम्पराणां भोक्तारम् ऊर्जस्वलं आत्मदेहं रक्ष, हि यतः ऋद्धं राज्यं महीतलस्पर्शनमात्रभिन्नम् ऐन्द्रं पदम् माहुः ॥५०॥ मृगेन्द्रे एतावत् उक्त्वा विरते सति गिरीश्वरः मपि मस्य गुहागतेन प्रतिस्वनेन चितिपालं प्रीत्या तम् एव मर्थम् उच्चैः अभाषत इव ॥ ५१ ॥ मनुष्यदेव. देवा-

---

অগ্নির ন্যায় তেজস্বী এবং অপরাধ হইলে প্রচণ্ডভাব ধারণ করেন। তাহা হইলে ঘটের মত আপীনযুক্ত কোটি কোটি ধেনু প্রদান করত, তাঁহার কোপের উপশম করিতে সমর্থ হইবে ॥ ৪৯ ॥ অতএব সুখপরম্পরার সম্ভোগশীল উর্জ্জস্বল নিজ কলেবর বিসর্জ্জন করিও না, কারণ সমৃদ্ধিশালী রাজ্য আর ইন্দ্রপদ একই পদার্থ, কেবল প্রভেদের মধ্যে উহাতে পৃথিবীর সংস্পর্শ আছে, এই মাত্র ॥ ৫০ ॥ মৃগরাজ এই কথা বলিয়া নিবৃত্ত হইলে পর, তাঁহার প্রতিধ্বনি গুহাতে প্রতিরুদ্ধ হওয়াতে বোধ হইল যেন, শৈলরাজ প্রীতিযুক্ত হইয়া সেই বিষয়টী রাজার নিকট উচ্চৈঃস্বরে পুনর্ব্বার বলিলেন ॥ ৫১ ॥ নরদেব মহাদেবানুচরের বাক্য শ্রবণানন্তর পুনর্ব্বার বলিলেন।

---

furious when offended, and rivals the fire, it will be easy for thee to appease his resentment by presenting him with ten million kine with udders as big as pitchers.

50. So save thine own person so radiant with beauty and capable of enjoying a series of blessings; for they say that a prosperous realm is equal to the dominion of Indra differing from the latter only in its being in contact with the earth.

51. After saying this, the lord of beasts ceased; and the mountain with the echo of his words, circumscribed within its cavern, loudly repeated those words, as it were, out of love for the king

नृपवरस्य वाचं निशम्य तदध्यासितकातराक्ष्या धेन्वा निरीक्ष्यमाणः अतएव सुतरां दयालुः सन् पुनरपि उवाच ॥ ५२ ॥ क्षतात् त्रायते किल इति उदग्रः क्षत्रस्य शब्दः भुवनेषु रूढः, तद्विपरीतवृत्तेः पुंसः राज्येन किम्, उपक्रोशमलीमसैः प्राणैः वा किम् ॥५३॥ महर्षेः मन्युः अन्यपयस्विनीनां वितरणात् कथं नु शक्यः, इमां सुरभेः अनूनाम् अवेहि, त्वया तु रुद्रौजसा अस्यां प्रहृतम् ॥ ५४ ॥ सा इयं मया स्वदेहार्पणनिष्क्रयेण भवतः मोचयितुं न्याय्या, एवं सति तव पारणा विहता न स्यात्, मुनेः क्रियार्थः च अलुप्तः भवेत् ॥५५॥ निः-क्री—क्रीणाति, क्रीणीते। अक्रैषीत्, अक्रेष्ट। सनि चिक्रीषति। यङि

---

তৎকালে ধেনু তাঁহার প্রতি কাতরনয়নে দৃষ্টিপাত করাতে, তাঁহার দয়া-প্রবৃত্তি সাতিশয় উদ্দীপিত হইয়া উঠিল ॥ ৫২ ॥ 'বিপদ হইতে উদ্ধারজন্য ক্ষত্রিয় এই মহৎ উপাধিটী ত্রিভুবনে বিখ্যাত হইয়াছে। কিন্তু যে ব্যক্তি (ক্ষত্রিয় হইয়া) উহার বিপরীত কার্য্য করে, তাহার রাজ্যেই বা কি, আর নিন্দাতে মলিন যে জীবন, তাহাতেই বা কি ॥ ৫৩ ॥ অন্য ধেনু বিতরণ করিয়া মহর্ষির কোপশান্তি কিরূপে সম্ভব? কারণ এই গাভী সুরভি অপেক্ষা হীন নহে; তবে তুমি কেবল রুদ্রদেবের প্রভাবে ইহার নিগ্রহ করিতে সমর্থ হইয়াছ ॥ ৫৪ ॥ অতএব স্বদেহ নিষ্ক্রয়দ্বারা এবম্ভূত এই ধেনুটীকে উদ্ধার করা আমার কর্ত্তব্য। তাহা হইলে তোমার পারণারও ব্যাঘাত

---

52. Having heard the speech of the god's attendant, that deity among men rejoined, being doubly compassionate, as the cow cast at him her look so sad, owing to the attack of the lion.

53. The noble appellation, "Kshatra," has acquired a celebrity in the world, as meaning one who saves from destruction; of what avail will be a kingdom to him who acts contrary to this (sacred rule,) or life sullied by infamy?

54. How should I be able to appease the anger of the great sage by the gift of other milch-cows; for know that this cow is not inferior to Surabhi and that thou hast been able to hurt her through the power of the god, Rudra,

55. Hence it behoves me to release her from thee by offer-

चेक्रीयते, चेक्रयीति, चेक्रेति। क्रापयति, अचिक्रपत्। परवान् भवान् अपि इदम् अवैति, हि यतः तव देवदारौ महान् यत्नः। रक्ष्यं वस्तु विनाश्य स्वयम् अक्षतेन निधातुः अग्रे स्थातुं नहि शक्यम् ॥ ५६ ॥ किमपि अहं तव अहिंस्यः मतः चेत्, तर्हि मे यशः-शरीरे दयालुः भव। तथाहि एकान्तविध्वंसिषु भौतिकेषु पिण्डेषु मद्विधानाम् अनास्था खलु ॥५७॥ सम्बन्धम् आभाषणपूर्व्वम् आहुः, स वनान्ते संगतयोः नौ वृत्तः, तत् तस्मात्

---

হইবে না। এবং মুনির ক্রিয়াকলাপেরও লোপ হইবে না॥ ৫৫ ॥ আপনি পরাধীন এবং এই দেবদারু বৃক্ষটীতে আপনার সাতিশয় যত্ন আছে। অতএব আপনি ইহা বিলক্ষণ বুঝিতে পারেন যে, রক্ষণীয় বস্তুটী নষ্ট করিয়া স্বয়ং অক্ষতশরীরে প্রভুর নিকট উপস্থিত হওয়া কিরূপ দুরূহ কার্য্য॥ ৫৬ ॥ আরও বলি, যদি আমি আপনার কাছে অবধ্য বলিয়া গণ্য হই, তাহা হইলে, আমার যশঃস্বরূপ শরীরের উপর দয়ালু হউন। কারণ একান্ত ধ্বংসশীল এই ভৌতিক পিণ্ডে মাদৃশ লোকের আস্থা নাই॥ ৫৭ ॥ পণ্ডিতেরা বলেন যে, পরস্পর কথোপকথন হইতেই সম্বন্ধের উৎপত্তি হইয়া থাকে। বনমধ্যে এইরূপে দেখা শুনা ঘটাতে, আমাদের মধ্যে সেই সম্বন্ধ জন্মিয়াছে। অতএব হে ভূতনাথানুচর! সম্বন্ধশালী যে আমি, আমার প্রার্থনা অগ্রাহ্য করা আপনার

---

ing my body as a ransom; so that on this plan there would be no impediment to thy meal after a fast, nor the sacred rites of the ascetic put a stop to.

56. Thou, thyself a dependant of another, dost know this full well, and hence thou takest great care for this fir-tree, that when one is entrusted with the protection of anything, one cannot stand before one's master, unharmed, though one has allowed one's charge to perish.

57. Or shouldst thou consider me not to deserve death at thy hands, then be compassionate to a nobler life of mine:—my fame:—because men like myself have no regard for their bodies which are but lumps formed of gross materials and perishable in their nature.

58. It has been said that friendship is formed by an inter-

हे भूतनाथानुग, त्वं सम्बन्धिनः मे प्रणयं विहन्तुं न अर्हसि ॥ ५८ ॥ तथेति गाम् उक्तवते हरये सद्यः प्रतिबन्धविमुक्तबाहुः स दिलीपः न्यस्तशस्त्रः सन् स्वदेहम् आमिषस्य पिण्डम् इव उपानयत् ॥ ५९ ॥ तस्मिन् क्षणे उग्रं सिंहनिपातम् उत्पश्यतः अवाङ्मुखस्य प्रजानां पालयितुः उपरि विद्याधरहस्तमुक्ता पुष्पवृष्टिः पपात ॥ ६० ॥ राजा उच्चरितं "वत्स! उत्तिष्ठ" इति अमृतायमानं वचः निशम्य उत्थितः सन्, अग्रतः प्रस्रविणीं जननीम् इव गां ददर्श सिंहं न ददर्श ॥ ६१ ॥ धेनुः विस्मितं तम् उवाच हे साधो! त्वम्

---

উচিত হয় না ॥ ৫৮ ॥ সিংহ "আচ্ছা" এই কথাটী যেমন বলিলেন, অমনি তৎক্ষণাৎ দিলীপের বাহু প্রতিষ্টম্ভ হইতে মুক্ত হইল। তখন তিনি অস্ত্র শস্ত্র পরিত্যাগপূর্ব্বক সিংহের ভোজনার্থ নিজদেহ আমিষপিণ্ডের ন্যায় সমর্পণ করিলেন ॥ ৫৯ ॥ সেইক্ষণে প্রজানাথ অধোমুখে অবস্থিত হইয়া যেমন সিংহের প্রচণ্ডপাত প্রতীক্ষা করিতেছিলেন, অমনি বিদ্যাধরগণের হস্ত হইতে মুক্ত পুষ্পবৃষ্টি তাঁহার উপর পতিত হইতে লাগিল ॥ ৬০ ॥ "বৎস উঠ" এই অমৃততুল্য বাক্যটী যেমন উচ্চারিত হইল, অমনি গাত্রোত্থানপূর্ব্বক, রাজা দেখিলেন, সেই ধেনু নিজ জননীর ন্যায় পুরোভাগে দুগ্ধক্ষরণ

---

change of thoughts; and that has come to pass between ourselves who have met in this wood, hence, O thou attendant of the lord of nature, it does not behove thee to reject the request of one who is thy friend.

59. As he said "very well," Dilipa had his arms instantly released from the restraint and then flinging down his weapons, he presented his body to the lion as a lump of meat.

60. At that instant as the protector of his subjects was standing with his face cast down, expecting a violent spring from the lion; a shower of flowers descended on his head from the hands of Vidyadharas.

61. Having heard the words, "rise my child," which when uttered rivalled nectar in sweetness, he got up and beheld before him the milch-cow with milk flowing from her udders looking like his own mother, but not the lion.

मया मायाम् उद्भाव्य परीक्षितः असि, ऋषिप्रभावात् अन्तकः अपि मयि प्रहर्त्तुं न प्रभुः, अन्यहिंस्राः किम् उत ॥६२॥ हे पुत्र । गुरौ भक्त्या मयि अनुकम्पया च ते प्रीतास्मि, वरं वृणीष्व, मां केवलानां पयसां प्रसूतिं न अवेहि, किन्तु प्रसन्नां मां कामदुघाम् अवेहि ॥६३॥ वृ–वृणीते, वृणोति, वृणाति । अवारीत्, अवरिष्ट, अवरीष्ट, अवृत । ववार, वव्रे । वरीष्यति,वरिष्यति । व्रियते,अवारि । सनि विवरिषति-ते, विवरीषति-ते, वुवूर्षति ते । यङि वेव्रीयते, वोवूर्य्यते, वर्वर्त्ति । वारयति, अवीवरत् । ततः मानितार्थी स्वहस्तार्ज्जितवीरशब्दः स हस्तौ सन्धानीय वंशस्य कर्त्तारम् अनन्तकीर्त्तिं तनयं सुदक्षिणायां ययाचे॥६४॥

করত দণ্ডায়মান রহিয়াছেন, কিন্তু সিংহ তথায় নাই ॥ ৬১ ॥ রাজাকে বিস্ময়াপন্ন দেখিয়া নন্দিনী বলিলেন, হে সাধো ! আমি মায়া উদ্ভাবনপূর্ব্বক তোমার পরীক্ষা করিয়াছি । মহর্ষির প্রভাবে স্বয়ং কৃতান্তও আমাকে প্রহার করিতে সমর্থ নহে, অন্য হিংস্র জন্তু কিরূপে পারিবে ॥৬২॥ গুরুতে ভক্তি, এবং আমার নিজের প্রতি অনুকম্পা এই উভয় দর্শন করিয়া আমি তোমার প্রতি প্রীত হইয়াছি , হে পুত্র ! তুমি বরপ্রার্থনা কর । আমি কেবল দুগ্ধ প্রদান করি, এমন নহে ; প্রসন্ন হইলে সকল কামনাই সফল করিতে পারি ॥ ৬৩ ॥ যিনি নিজ ভুজবলে "বীর" এই উপাধিটী উপার্জ্জন করিয়াছিলেন এবং যিনি যাচকগণের সমুচিত সংকার করিয়াছিলেন, সেই নরপতি কৃতাঞ্জলিপুটে সুদক্ষিণার গর্ভে বংশের রক্ষাকর্ত্তা অনন্তকীর্ত্তিশালী একটী তনয় প্রার্থনা

62. The milch-cow said to the astonished king, I have, O good prince ! tested thy fidelity by the production of an illusion ; because owing to the influence of the sage, not even the god of death could hurt me, much less than any other destroyer.

63. I am pleased with thee on account of thy regard for thy spiritual master, and thy tenderness towards me ; now child, do thou ask for a boon. For not only am I a producer of milk, but when propitiated I can shower blessings also.

64. Then, he who had honored his guests and acquired the appellation of hero by the might of his arm, folded his

याच—याचते, अयाचिष्ट, ययाचे। याचति, अयाचीत्, ययाच। सनि यियाचिषति-ते। यङि यायाच्यते, यायाक्ति। याचयति, अययाचत्। याचित्वा। सा पयस्विनी सन्तानकामाय राज्ञे तथा इति कामं प्रतिश्रुत्य, हे पुत्र! पत्रपुटे मदीयं पयः दुग्ध्वा उपभुङ्क्ष्व इति तम् आदिदेश ॥६५॥ हे मातः! वत्सस्य होमार्थविधेश्च शेषं तव ऊधस्यं रक्षितायाः उर्व्याः षष्ठांशम् इव ऋषेः अनुज्ञाम् अधिगम्य उपभोक्तुम् इच्छामि ॥६६॥ क्षितीश्वेन इत्थं विज्ञापिता वसिष्ठधेनुः प्रीततरा बभूव, तदन्विता हैमवतात् कुक्षेः अश्रमेण आश्रमं प्रत्याययौ च ॥६७॥ प्रसन्नेन्दुमुखः नृपाणां गुरुः प्रहर्षचिह्नानुमितं तस्याः प्रसादं पुनरुक्तया इव

---

করিলেন ॥ ৬৪ ॥ "আচ্ছা" এই কথাটি বলিয়া পুত্রার্থী রাজার মনোমত বর প্রদানানন্তর সেই দুগ্ধবতী ধেনু আদেশ করিলেন, "হে পুত্র! পত্রের ঠোঙাতে মদীয় দুগ্ধ দোহনপূর্ব্বক পান কর" ॥ ৬৫ ॥ রাজা বলিলেন জননি! বৎসের পানানন্তর এবং হোমকার্য্যের অনুষ্ঠানানন্তর ত্বদীয় দুগ্ধের যাহা অবশিষ্ট থাকিবে, মুনির অনুমতি অনুসারে তাহাই পান করিতে ইচ্ছা করি। যেমন পালিত পৃথিবীর ষষ্ঠ অংশ কররূপে গ্রহণ করিয়া থাকি, তদ্রূপ ॥ ৬৬ ॥ বসিষ্ঠধেনু রাজা কর্ত্তৃক এইরূপে বিজ্ঞাপিত হইয়া, আরও প্রীত হইলেন। পরে তাঁহার সমভিব্যাহারে হিমালয়ের সন্নিকট হইতে বিনা শ্রমে আশ্রমে আসিলেন ॥ ৬৭ ॥ অধুনা রাজার মুখচন্দ্র প্রসন্ন ও

---

hands and asked for a son to be borne by Sudakshina, who should perpetuate his dynasty and acquire imperishable fame.

65. Saying "very well," she granted the boon to the king and then ordered him to milk her and drink the milk in a cup of leaves.

66. After the satisfaction of the calf and the performance of oblations to the fire, I desire, O mother! to drink, with the permission of the sage, the remainder of thy milk like the sixth part of the produce of the earth for having protected her.

67. Being thus addressed by the lord of the earth, the cow of Vasishta was the more delighted, and then accompanied by him returned from the valley of the Himalaya to the hermitage without feeling fatigued.

वाचा गुरवे निवेद्य (पश्चात्) प्रियायै शशंस ॥ ६८ ॥ अनिन्दितात्मा सद्वत्सलः वसिष्ठेन कृताभ्यनुज्ञः सः वत्सहुतावशेषं नन्दिनीस्तन्यं शुभ्रं मूर्त्तं यशः इव अतितृष्णः सन् पपौ ॥ ६९ ॥ वशी वसिष्ठः प्रातः यथोक्तव्रतपारणान्ते प्रास्थानिकं स्वस्त्ययनं प्रयुज्य तौ दम्पती स्वां राजधानीं प्रति प्रस्थापयामास ॥ ७० ॥ नृपः हुतं हुताशं भर्त्तुः अनन्तरम् अरुन्धतीं सवत्सां धेनुञ्च प्रदक्षिणीकृत्य सन्मङ्गलोदग्रप्रभावः सन् प्रतस्थे ॥ ७१ ॥

---

তাঁহার হর্ষচিহ্ন হইতে নন্দিনীর প্রসন্নতা অনায়াসে অনুমিত হইতেছিল। অতএব নৃপবর্গের গুরু মহারাজ দিলীপ যেন পুনরুক্ত বাক্যদ্বারা উক্ত সুসংবাদ গুরুকে নিবেদন করিয়া, পরে প্রিয়াকে জানাইলেন ॥ ৬৮ ॥ যিনি সাধুবর্গের সুহৃৎ এবং যাঁহার আত্মা নিন্দাসংস্পর্শশূন্য, এমন সেই রাজা বসিষ্ঠের অনুমতি পাইয়া বৎস ও হোমের অবশিষ্ট নন্দিনীর দুগ্ধ অত্যন্ত তৃষ্ণার সহিত পান করিলেন। তাহাতে বোধ হইল যেন তিনি নিজের শুভ্রবর্ণ মূর্ত্তিমান্ যশ পান করিতেছেন ॥ ৬৯ ॥ পরদিন পূর্ব্বাহ্ণে পূর্ব্বোক্ত ব্রত সমাপনজন্য পারণার অবসান হইলে পর, মহর্ষি বসিষ্ঠ প্রস্থানকালে কর্ত্তব্য স্বস্ত্যয়নকার্য্য সম্পন্ন করিয়া সেই রাজদম্পতীকে রাজধানীতে প্রত্যাগমন করিতে অনুমতি প্রদান করিলেন ॥ ৭০ ॥ প্রথমে হুত হুতাশনকে প্রদক্ষিণ করিয়া, তৎপরে গুরু ও গুরুপত্নীকে, অবশেষে বৎসসহিত ধেনুকে প্রদক্ষিণ করিয়া নৃপতি প্রস্থান করিলেন। এই সকল উৎকৃষ্ট মঙ্গলকার্য্যদ্বারা তৎকালে

---

68. With countenance as radiant as the moon, the lord of kings communicated her favour first to his preceptor and then to his beloved wife, and as it were, repeated over again in words, as they had already inferred it from his out-ward manifestations of joy.

69. That friend of the virtuous, of blameless soul, with the permission of Vasishta, drank the milk that remained over after the calf was satisfied and the oblation to the fire was made, with eager thirst, as if it were his own pure fame embodied.

70. On the morrow at daybreak at the conclusion of a

धर्म्मपत्नीसहितः सहिष्णुः सः श्रोत्राभिरामध्वनिना अनुद्घातसुखेन अतएव पूर्णेन स्वेन मनोरथेन इव मार्गं ययौ ॥७२॥ प्रजाः दर्शनं अनाप्तवद्भिः नेत्रैः अदर्शनेन आहितौत्सुक्यं प्रजार्थव्रतकर्षिताङ्गम् अतएव नवोदयम् ओषधीनां नाथम् इव तं पपुः ॥७३॥ पुरन्दरश्रीः

---

তাঁহার প্রভাব আরও বর্দ্ধিত হইয়াছিল ॥ ৭১ ॥ ধৈর্য্যশালী সেই ভূপতি নিজ ধর্ম্মপত্নীর সহিত পথ অতিক্রম করিতে লাগিলেন। যে রথে আরোহণ করিয়াছিলেন, তাহা উদ্ঘাতশূন্য ও সুখকর এবং তাহার ধ্বনি শুনিতে মধুর, অতএব বোধ হইল যেন নিজ পূর্ণ মনোরথে সমারূঢ় হইয়া চলিতেছেন ॥ ৭২ ॥ প্রজাগণ বহুদিবস অদর্শনে নিতান্ত উৎসুক হইয়াছিল। পুত্রার্থ ব্রতানুষ্ঠান-জন্য এখন কৃশ হইয়াছিলেন, তথাপি তাঁহাকে নবোদিত সুধাকরের ন্যায় সতৃষ্ণনয়নে সন্দর্শন করিতে লাগিল, কিন্তু যত অবলোকন করে, কিছুতেই পরিতৃপ্তি লাভ হয় না ॥ ৭৩ ॥ ইন্দ্রতুল্য শোভাশালী সেই নরপতি উন্নমিত

---

meal customary at the consummation of the aforesaid vow, the abstemious Vasishta uttered benedictions usual at the time of departure and permitted the royal pair to repair to their capital.

71. Having circumambulated the sacred fire propitiated with offerings, then Arundhuti after her husband, and at last the milch-cow with her calf, the king started with his power being exalted by such auspicious ceremonies.

72. Accompanied by his lawful spouse, that patient prince wended his way in a chariot, which made a sound grateful to the ear, and was easy on account of its being free from jostling, and thus he was driving as it were in a vehicle of his own desire now crowned with success.

73. The king looked emaciated by the performance of his vow for the birth of a son, and by reason of his long absence, excited among his subjects a great longing to see him; so that they now with eyes never feeling satiety, drank him in, who resembled the newly risen lord of herbs, that became radiant at night.

सः पौरैः अभिनन्द्यमानः उत्पताकं पुरं प्रविश्य भुजगेन्द्रसमानसारे भुजे भूयः भूमेः धुरम् आससञ्ज ॥ ७४ ॥ अथ राज्ञी अत्रिनयनसमुत्थं ज्योतिः द्यौः इव, वह्निनिष्ठ्यूतं ऐशं तेजः सुरसरित् इव, नरपतिकुलभूत्यै गुरुभिः लोकपालानुभावैः अभिनिविष्टं गर्भम् आधत्त ॥ ७५ ॥

---

পতাকাদ্বারা বিরাজিত সেই নগরীতে প্রবেশ করিয়া পুরবাসিগণকর্ত্তৃক অভিনন্দিত হইলেন। পরে অনন্ততুল্য সারসম্পন্ন ভুজে পৃথিবীর ভার পুনর্ব্বার গ্রহণ করিলেন ॥ ৭৪ ॥ যেমন নভোমণ্ডল অত্রিমুনির নয়নোৎপন্ন জ্যোতি (চন্দ্রমা) ধারণ করিয়াছিল, যেমন সুরধুনী অগ্নিকর্ত্তৃক বিক্ষিপ্ত শৈব বীর্য্য গ্রহণ করিয়াছিল, তদ্রূপ সেই রাজমহিষী ভূপতিবংশের অভ্যুদয়ের জন্য লোকপালগণের সুমহৎ তেজোদ্বারা অনুপ্রবিষ্ট সেই গর্ভ তাহা ধারণ করিলেন ॥ ৭৫ ॥

---

74. Rivalling Indra in radiance he entered the city waving with flags and received congratulations from the citizens, and then reimposed the weight of the world's government, on his arm as strong as the prince of serpents.

75. As the heavens received the splendour shooting forth from the eye of Atri, and as the celestial river held in her keeping the energy of Siva rejected by the fire, so for the well-being of the royal race, the queen conceived a son animated with the great spirit of the gods who were charged with the protection of the universe.

---

# তৃতীয়ঃ সর্গঃ ।

অথ সুদক্ষিণা উপস্থিতোদয়ং ভর্তুঃ ঈপ্সিতং সখীজনোদ্দীক্ষণকৌমুদীমুখম্ ইক্ষাকুকুলস্য সন্ততেঃ নিদানং দৌহৃদলক্ষণং দধৌ ॥ ১ ॥ শরীরসাদাৎ অসমগ্রভূষণা লোধ্রপাণ্ডুনা মুখেন উপলক্ষিতা সা, বিচেয়তারকা তনুপ্রকাশেন শশিনা উপলক্ষিতা প্রভাতকল্পা শর্বরী ইব অশোভত ॥ ২ ॥ শুচিব্যপায়ে পয়োমুচাং পৃষতৈঃ সিক্তং বনরাজিপল্বলং

---

এত দিনের পর স্বামীর মনোরথ পূর্ণ এবং ইক্ষ্বাকুকুলের স্থিতির মূল উপায় দৃষ্ট হইল। সুদক্ষিণা গর্ভলক্ষণ ধারণ করিলেন। যে গর্ভলক্ষণ রাজ্ঞীর সখীগণের নয়নে নবপ্রকাশমান জ্যোৎস্নার ন্যায় (তৃপ্তিজনক) হইয়াছিল ॥ ১ ॥ যেমন প্রভাতপ্রায়া রজনী অল্পসংখ্যক তারকা ও মন্দজ্যোতি চন্দ্রমা দ্বারা শোভা পায়, তদ্রূপ সেই রাজ্ঞী শরীরের অবসাদনিবন্ধন কতিপয় মাত্র অলঙ্কার এবং লোধ্রপুষ্পতুল্য পাণ্ডুবর্ণ মুখমণ্ডল ধারণ করিয়া শোভা পাইয়াছিলেন ॥ ২ ॥ দগ্ধমৃত্তিকা ভক্ষণে সৌরভযুক্ত রাজ্ঞীর যে মুখমণ্ডল, ক্ষিতিপতি বিজনে তাহা আঘ্রাণ করিয়া তৃপ্তিলাভ করেন নাই। যেমন গজরাজ গ্রীষ্মাবসানে মেঘের জলকণা দ্বারা সিক্ত বনমধ্যবর্তী একটী ক্ষুদ্র জলাশয়ের সুগন্ধ

---

1. Now Sudakshina bore the signs of pregnancy, which shewed that the fulfilment of her husband's aspirations was near at hand: they were as grateful to the eyes of her female companions as the first opening of the moon-beams; for they promised to bring about the perpetuation of Ikshvaku's race.

2. Not wearing her complete set of ornaments owing to her bodily langour and with her countenance as pale as the lodhra flower, she rivalled the night about to give birth to the day with a few stars twinkling here and there, and the moon glimmering with a faint light.

3. He was never sated with inhaling in private the fragrance of her face perfumed by the odour of baked clay,

करी इव क्षितीश्वरः रहसि सत्सुरभि तदाननं आघ्राय तृप्तिं न आययौ ॥ ३ ॥ हि यस्मात् तत्सुतः दिगन्तविश्रान्तरथः सन् मरुत्वान् दिवम् इव भुवं भोक्ष्यते, अतः सा अन्यरसान् विलङ्घ्य प्रथमं तथाविधे अभिलाषे मनः बबन्ध ॥ ४ ॥ मागधी ह्रिया मे किञ्चित् ईप्सितं न शंसति, केषु वस्तुषु स्पृहावती इति उत्तरकोशलेश्वरः आदृतः सन् अनुवेलं प्रियासखीः पृच्छति स्म ॥ ५ ॥ सा दोहददुःखशीलताम् उपेत्य यत् एव वव्रे, तत् आहृतम् अपश्यत्, हि तथाहि अधिज्यधन्वनः अस्य भूपतेः त्रिदिवे अपि इष्टम् अनासाद्यं

---

আঘ্রাণে পরিতৃপ্ত হয় না, তদ্রূপ ॥ ৩ ॥ সেই রাজমহিষী অন্যপ্রকার আস্বাদনের দ্রব্য পরিত্যাগপূর্ব্বক প্রথমেই মৃত্তিকা ভক্ষণে অভিলাষিণী হইলেন। কারণ তাঁহার পুত্র, ইন্দ্র যেমন স্বর্গলোক ভোগ করেন, তেমনি পৃথিবী ভোগ করিবেন এবং তদীয় রথ দিকের শেষ সীমা পর্য্যন্ত না গিয়া বিশ্রাম করিবেক না ॥ ৪ ॥ "মগধবংশীয়া মহিষী আমার, লজ্জাবশতঃ আমাকে কোন কথাই বলেন না; তিনি কোন্ বস্তু স্পৃহা করেন ?" উত্তর কোশল রাজ্যের অধিপতি আগ্রহসহকারে প্রিয়ার সখীগণকে এইরূপ সর্ব্বদাই জিজ্ঞাসা করিতেন ॥ ৫ ॥ তিনি গর্ভাবস্থাসুলভ নানা লালসা নিবন্ধন যাতনা অনুভব করিয়া যখন যাহা প্রার্থনা করিতেন, তখনি তাহা নিকটে আহৃত দেখিতে পাইতেন। কারণ

---

an elephant who gets delighted at the fragrance of a pool in a wood sprinkled over by drops of rain falling down from a cloud at the close of the hot season.

4. In as much as her son was destined to enjoy the earth as Indra enjoys the heavens, making his chariot rest at its utmost limits, she did not care for other flavours, but gave her mind to earth-hunger alone.

5. The princess of Magadha-descent does not tell me anything from bashfulness; what things has she got a longing for? such questions would the ruler of North-Kosala often put to her ladies-in-waiting with loving tenderness.

6. When she had attained to that state of constant longing (which is consequent on pregnancy) whatever she asked

न अभूत् ॥ ६ ॥ सा क्रमेण दौहृदव्यथां निस्तीर्य प्रचीयमानावयवा सती पुराणपत्रापगमात् अनन्तरं मनोज्ञनवपल्लवा लतेव रराज ॥ ७ ॥ नव—नवानि, अनाक्षीत्, ननाह । नश्यति । उपागत् । दिनेषु गच्छत्सु नितान्तपीवरं श्यामीमुखं तदीयं स्तनद्वयम् भ्रमराभिलीनयोः सुजातयोः पङ्कजकोशयोः श्रियं तिरश्चकार ॥ ८ ॥ नृपः वसुमतीं महिषीं निधानगर्भां सागराम्बराम् इव अभ्यन्तरलीनपावकां शमीम् इव अन्तःसलिलां सरस्वतीं नदीम् इव अमन्यत ॥ ९ ॥ धीरः सः प्रियानुरागस्य मनःसमुन्नतेः भुजार्जितानां

---

দিলীপ দিগ্ধ ধনুতে জ্যা রোপণ করিলে, তাঁহার অভীষ্ট বস্তু স্বর্গে ও দুর্লভ থাকিত না ॥ ৬ ॥ রাজ্ঞী ক্রমে দোহদ যন্ত্রণা হইতে নিষ্কৃতি পাইলে পর তাঁহার অবয়বগুলি হৃষ্টপুষ্ট হইয়া তাঁহার শোভা সম্পাদন করিল। যেমন শুষ্ক পত্রের অপগম হইলে পর মনোহর পল্লবে মণ্ডিত হইয়া লতার শোভা হয়, তদ্রূপ ॥ ৮ ॥ যেমন সাগরের গর্ভে রত্ন থাকে, যেমন শমীলতার অভ্যন্তরে অগ্নি বিলীন থাকে, যেমন সরস্বতীনদী অন্তঃসলিলে প্রবাহিত হয়, তেমনি রাজ্ঞী অন্তঃসত্ত্বা হইয়াছেন, রাজা নিশ্চয় করিলেন ॥ ৯ ॥ ধৈর্য্যশালী সেই নরপতি ক্রমে পুংসবন প্রভৃতি ক্রিয়া সম্পাদন করিলেন। যেরূপ সমারোহ-

---

for, she saw presented to her, for when the king had strung his bow he should not fail to obtain anything he desired, even from heaven.

7. Having passed that painful state of constant longing and with her limbs rounding she shone forth like a creeper decked with charming shoots after the falling off of old leaves.

8. As days passed, her swelling breasts with nipples of a blue hue surpassed in beauty, a couple of fair lotus-buds with their tops made azure by black bees which were seated on them.

9. The king considered that the pregnant queen resembled the sea-girt earth with jewels buried in her womb, or the Sami-tree, with fire lurking within, or the river Sarasvati with water hid in her subterraneous bed.

10. Cool in his judgment, the king performed by turns the Punsavana and other ceremonies on a grand scale in

दिगन्तसम्पदा धृतेः च सहभीः पुंसवनादिकाः क्रियाः यथाक्रमम् व्यधत्त ॥१०॥ गृहागतः नृपः सुरेन्द्रमात्राश्रितगर्भगौरवात् प्रयत्नमुक्तासनया उपचाराञ्जलिखिन्नहस्तया पारिप्लवनेत्रया तया ननन्द ॥११॥ खिद—खिद्यते, खिन्दति, खिन्ते। अखेत्सीत्, अखित्त। चिखेद, चिखिदे। सनि चिखित्सति। यङि चेखिद्यते। खेदयति, अचीखिदत्। खिन्नः। खिदः। अथ कुमारभृत्याकुशलैः आप्तैः भिषग्भिः गर्भभर्मणि अनुष्ठिते सति काले प्रसवोन्मुखीं प्रियाम् अभ्रितां दिवम् इव पतिः प्रतीतः सन् ददर्श ॥१२॥ ततः अधीसमा

হইল, তাহা তাঁহার দাম্পত্যপ্রেমের ও তাহার ঔদার্য্যগুণের অনুরূপ; এবং বাহুবলে দিগ্‌দিগন্ত হইতে যে অর্থরাশি সংগ্রহ করিয়াছিলেন, তাহার ও অনুরূপ হইয়াছিল ॥ ১০ ॥ রাজা গৃহমধ্যে প্রবেশ করিলে চঞ্চললোচনা রাজ্ঞী কষ্টস্বষ্টে আসন পরিত্যাগ করিতেন। কারণ লোকপালগণের অংশসঞ্চার হওয়াতে তাঁহার গর্ভ নিতান্ত গুরুভার হইয়াছিল। গাত্রোত্থানপূর্ব্বক তিনি রাজার সম্মানার্থ কৃতাঞ্জলি হইতেন। নরপাল এই সমস্ত দেখিয়া পরমপ্রীতি প্রাপ্ত হইতেন ॥ ১১ ॥ বালচিকিৎসাকুশল বিশ্বস্ত বৈদ্যগণ তাঁহার গর্ভস্থ বালকের পোষণকার্য্যে নিরত হইলেন। পরে নরপতি যথাযোগ্য সময়ে প্রিয়াকে প্রসবোন্মুখী দেখিয়া পরম প্রীতি অনুভব করিতে লাগিলেন, যেমন লোকে উপযুক্তকালে নভোমণ্ডল মেঘাবৃত দেখিয়া আনন্দিত হয়, তদ্রূপ ॥ ১২ ॥

with his love for his beloved wife, with the riches he had accumulated from the different quarters of the globe, and with the delight the event produced in him.

11. The king was delighted with her, because on his entering her chamber she with difficulty left her seat, and with eyes quickly rolling folded her wearied hands to do him homage on account of the weight of the fœtus animated with the spirit of the divine protectors of the universe.

12. A healthy growth of the embryo having been ensured by doctors proficient in the treatment of children, the happy husband found his beloved on the eve of her delivery at the proper time, like the heavens hung with clouds at the close of the hot season.

सा समये उच्चसंश्रयैः असूर्यगैः पञ्चभिः ग्रहैः सूचितभाग्यसम्पदं पुत्रं त्रिसाधना शक्तिः अक्षयम् अर्थम् इव असूत ॥ १३ ॥ सूच—सूचयति, असूसुचत्, सूचयामास । शदि, शीय्-यते । तत्क्षणं दिशः प्रसेदुः, मरुतः सुखा ववुः, अग्निः प्रदक्षिणार्चिः सन् हविः आददे, (इत्थं) सर्वं शुभशंसि बभूव, तथाहि तादृशां भवः लोकाभ्युदयाय (भवति) ॥ १४ ॥ अरिष्टशय्यां परितः विसारिणा सुजन्मनः तस्य निजेन तेजसा सहसा हतत्विषः निशीथ-दीपाः आलेख्यसमर्पिताः इव बभूवुः ॥ १५ ॥ त्विष्—त्विषधातोः क्विप् । त्विषति से ।

---

যেমন প্রভাব, উৎসাহ ও মন্ত্রণা হইতে উৎপন্না রাজশক্তি অক্ষয় অর্থ উৎপাদন করে, তেমনি সেই শচীতুল্যা রাজ্ঞী উপযুক্তকালে একটী পুত্র প্রসব করিলেন। তৎকালে পাঁচটী গ্রহ অস্তগত না হইয়া উচ্চ স্থান অবলম্বন করাতে সেই বালকের ভাবী সৌভাগ্য সূচিত হইয়াছিল ॥ ১৩ ॥ চতুর্দ্দিগ নির্ম্মল হইল, সুখকর সমীরণ বহিতে লাগিল, অগ্নি দক্ষিণ পার্শ্বে হেলিয়া পড়িয়া আজ্যাদি গ্রহণ করিতে লাগিলেন। অতএব তৎকালে সকলই শুভসূচক হইতে লাগিল। কারণ তাদৃশ ব্যক্তির জন্ম লোকের মঙ্গলের জন্যই ঘটিয়া থাকে ॥ ১৪ ॥ সেই সুজন্মা বালকের নিজ তেজ প্রসবশয্যার চতুর্দ্দিগ ব্যাপিয়া দেদীপ্যমান হওয়াতে নিশীথকালীন দীপমালা সহসা নিষ্প্রভ হইয়া, যেন চিত্রিতের ন্যায় বোধ হইতে লাগিল ॥ ১৫ ॥ যে অন্তঃপুরচারী ব্যক্তি কুমারের জন্মসংবাদ

---

13. The queen who was Sachi's equal, begot a son at the proper season, just as the power derived from its three sources of authority, perseverence and counsel, produces inexhaustible riches. The time was auspicious, as the five planets then occupied their elevated positions, and being away from the sun, did not set, and thus foreshadowed the future greatness of the prince.

14. The sky was clear, soft airs blew, and the fire accepted the offering of clarified butter with its flame turning to the right; so that at that moment everything wore an auspicious aspect, for surely the advent of persons like him is for the good of the world.

15. Radiating all round the bed of (accouchment) the

अखिले जातकर्मणि कृते सति स दिलीपसूनुः प्रयुक्तसंस्कारः आकरोद्भवः मणिः इव अधिकं बभौ॥१८॥ सुखश्रवाः मङ्गलतूर्य्यनिस्वनाः वारयोषितां प्रमोदनृत्यैः सह केवलं मागधीपतेः सद्मनि न, दिवौकसामपि पथि व्यजृम्भन्त॥१९॥ वि जृम्भ—जृम्भते। अजृम्भिष्ट, जजृम्भे। जृम्भणम्। रक्षितुः तस्य कश्चित् संयतः न बभूव, सुतजन्महर्षितः सन् स यं विसर्जयेत्, तदा केवलं स्वयमेव पितृणाम् ऋणाभिधानात् बन्धनात् मुमुचे॥२०॥ यम—यच्छति। अयंसीत्। ययाम। सनि यियंसति। यङि यंयम्यते। णिचि यमयति। अयम् अर्भकः श्रुतस्य अन्तं यायात्, तथा युधि परेषाम् अन्तं यायात्

সমধিক শোভা ধারণ করিলেন॥১৮॥ সুশ্রাব্য মঙ্গল বাদ্যধ্বনি বারবিলাসিনীদিগের উৎসবসূচক নৃত্যের সহিত কেবল রাজবাটীতেই শ্রুতিগোচর হইয়াছিল এমত নহে, দেবগণের বিচরণস্থান আকাশমার্গেও প্রকটিত হইয়াছিল॥১৯॥ রাজার কারাগারে এরূপ কোন বন্দী ছিল না, যাহাকে তিনি পুত্রজন্মে হৃষ্ট হইয়া নিষ্কৃতি প্রদান করেন, তবে কেবল নিজেই পিতৃঋণরূপ বন্ধন হইতে মুক্তিলাভ করিলেন॥২০॥ এই বালক শাস্ত্রের পারে গমন করিবেক এবং যুদ্ধে শত্রুর সীমানা অতিক্রম করিয়া যাইবেক, অতএব শব্দবিদ্যাবিশারদ ভূপতি রঘধাতুর গমনার্থ বিবেচনা করিয়া পুত্রের নাম রঘু

grove, performed the entire natal ceremony, the son of Dilipa shone forth like a precious stone found in a mine, where it has received its full polishing.

19. The notes of auspicious music so grateful to the ear and accompanied with the mirthful dancing of courtezans, were not only heard in the palace of the lord of the princess of Magadha-descent, but they also resounded in the heavens, the abode of the gods.

20. That protector of men had then no one in prison whom he could release in his delight at the birth of a son, but he himself was released from the bondage of a debt which he owed to the manes.

21. As the child was to go beyond the farthest limits of knowledge, and penetrate to the remotest frontiers of his foes'

इति हेतोः अर्थवित् पार्थिवः धातोः गमनार्थम् अवेक्ष्य आत्मसम्भवं नाम्ना रघुं चकार॥२१॥ लघि—लङ्घति ते। अलङ्घीत्, अलङ्घिष्ट, ललङ्घ। ललङ्घे। सनि लिलङ्घिषति। लालङ्घ्यते। लघुः। स समग्रसम्पदः पितुः प्रयत्नात् शुभैः शरीरावयवैः हरिदश्वदीधितेरनुप्रवेशात् बालचन्द्रमाः इव दिने दिने वृद्धिं पुपोष ॥२२॥ वृध—वर्द्धते। अवर्द्धिष्ट। ववृधे। सनि विवर्द्धिषते। यङि वरीवृध्यते। वर्द्धयति, अवीवृधत्, अववर्द्धत्। पुष—पुष्यति, अपुषत्, पुपोष। पुष्णाति, पोषति। अपोषीत्। पुपोष। सनि पुपोषिषति, पुपुषिषति, पुपुषति। यङि पोपुष्यते। पोषयति, अपूपुषत्। पुष्टिः। दीधी—दीधीते, दीध्याञ्चक्रे। उमावृषाङ्कौ शरजन्मना यथा ननन्दतुः, शचीपुरन्दरौ जयन्तेन यथा ननन्दतुः, तथा तत्समौ सा मागधी नृपः च तत्सदृशेन सुतेन ननन्दतुः ॥२३॥ रथाङ्गनाम्नोः इव तयोः

---

রাখিলেন ॥ ২১ ॥ অশেষবিভবশালী যে পিতা, তাঁহার প্রযত্নে সেই কুমারের মনোহর অবয়বগুলি দিন দিন বৃদ্ধি প্রাপ্ত হইতে লাগিল। যেমন চন্দ্রকলা সূর্য্যরশ্মির অনুপ্রবেশনিবন্ধন বৃদ্ধি প্রাপ্ত হয়, তদ্রূপ ॥ ২২ ॥ যেমন উমা ও মহেশ্বর কার্ত্তিকেয়কে পাইয়া পরিতুষ্ট হইয়াছিলেন, যেমন শচী ও পুরন্দর জয়ন্তকে পাইয়া হর্ষ লাভ করিয়াছিলেন, তদ্রূপ তাঁহাদের তুল্য রাজা ও রাজ্ঞী কার্ত্তিকেয় ও জয়ন্তের তুল্য পুত্র লাভ করিয়া আনন্দিত হইয়াছিলেন ॥ ২৩ ॥ চক্রবাক ও চক্রবাকীর ন্যায় রাজা ও রাজ্ঞীর মধ্যে পরস্পরের হৃদয়াকর্ষণকারী

---

dominions, the king, conversant as he was with the meaning of words, considering that the root Ragha signifies to go, made his son Raghu by name.

22. Under the care of his father who owned the full measure of riches, he went on thriving day by day with his handsome limbs like the young moon that thrives through the reflection of the sun's rays.

23. As Uma and the deity with the emblem of a bull felt happy with their son, who was born in a wood of Sara-grass; and as Sachi and Purandara were delighted with Jayanta, so the king and the princess of Magadha-descent, their equals, rejoiced with their son who was as fair as either.

24. That love which subsisted between themselves and

भावबन्धनं परस्पराश्रयं यत् प्रेम बभूव, तत् एकसुतेन विभक्तम् अपि परस्परस्य उपरि पप्रथे चीयते॥२४॥ चि—चिनोति, चयति, चिनुते, चयते। अचैषीत्, अचेष्ट। चिकाय, चिचाय। चिक्ये, चिच्ये। कर्म्मणि चीयते, अचायि। सनि चिचीषति ते। चिकीषति-ते। यङि चेचीयते। णिचि चापयति, चाययति। सञ्चयः। परिचयः। स अर्भकः धात्र्या प्रथमोदितं वचः उवाच, तदीयाम् अङ्गुलिं अवलम्ब्य ययौ, प्रणिपातशिक्षया नम्र अभूत् इति यत्, तेन पितुः मुदं ततान॥२५॥ उदितम्—वदधातोः क्तः। अनुवादः। नृपः शरीरयोगजैः सुखैः त्वचि अमृतं निषिञ्चन्तम् इव तम् अङ्कम् आरोप्य उपान्तसम्मीलितलोचनः सन् चिरात् सुतस्पर्शरसज्ञतां ययौ॥२६॥ स्थितेः अभेत्ता सः पराद्ध्यं जन्मना अनेन अन्वयं प्रजानां

---

যে প্রেম ছিল, তাহা একটী পুত্রদ্বারা অধুনা বিভক্ত হইলেও পরস্পরের উপর বরং বর্দ্ধিত হইয়াছিল ॥ ২৪ ॥ সেই বালক ধাত্রীকর্ত্তৃক প্রথমোচ্চারিত বাক্য যে বলিতে লাগিল, ধাত্রীর অঙ্গুলি অবলম্বন করিয়া যে বিচরণ করিতে লাগিল, এবং প্রণাম করিতে শিক্ষা পাইয়া যে মস্তক অবনত করিল, তাহাতে পিতার সাতিশয় আনন্দবর্দ্ধন হইতে লাগিল ॥২৫॥ পুত্রকে ক্রোড়ে লইয়া তদীয় অঙ্গসংস্পর্শে এরূপ সুখানুভব হইল যে, যেন বোধ হইল তাঁহার সমুদয় গাত্রে অমৃত বর্ষণ হইতেছে। তখন রাজা সুখভরে লোচনদ্বয় নিমীলিত করিয়া চিরকালের পর পুত্রালিঙ্গনে কত রস বুঝিতে পারিলেন ॥ ২৬ ॥ মর্য্যাদাস্থিতির রক্ষাকর্ত্তা দিলীপ উৎকৃষ্টজন্মা সেই পুত্রদ্বারা আপনার বংশ-রক্ষা হইবেক বিবেচনা করি-

---

which drew their hearts together like the love of the Chakravaka and his mate; though shared by a son got increased towards one another.

25. The child, by lisping the words first spoken by his nurse, by walking with the support of her finger, by bowing to learn how to make his obeisance increased the joy of his father.

26. The king placed the child on his lap, shedding as it were nectar on his skin, on account of the pleasure derived from contact with its body, and so after a long period of unsatisfied expectation experienced the joy of embracing a son.

27. The king who never transgressed social order, considered his race well preserved by that prince of noble birth, even

पतिः पराद्ध्र्यजन्मना गुणाग्रवर्त्तिना स्वमूर्त्तिभेदेन आत्मनः सर्गम् इव स्थितिमन्तम् अमंस्त ॥ २७ ॥ इत्तचूलः सः चलकाकपक्षकैः सवयोभिः अमात्यपुत्रैः अन्वितः सन् लिपेः यथावत् ग्रहणेन वाङ्मयं नदीमुखेन समुद्रम् इव आविशत् ॥ २८ ॥ अथ विपश्चितः गुरवः विधिवत् उपनीतं गुरुप्रियम् एनं विनिन्युः, ते अत्र अवन्ध्ययत्नाः च बभूवुः, तथाहि क्रिया वस्तूपहिता सती प्रसीदति ॥ २९ ॥ उदारधीः सः समग्रैः धियः गुणैः चतुरर्णवोपमाः चतस्रः विद्याः हरिताम् ईश्वरः पवनातिपातिभिः हरिद्भिः चतस्रः दिशः इव क्रमात्

---

লেন, যেমন গুণত্রয়ের মধ্যে প্রধান যে স্বত্ত্বগুণ তদবলম্বী নিজ মূর্ত্তিভেদ বিষ্ণু দ্বারা প্রজাপতি ব্রহ্মা স্বকীয় সৃষ্টি রক্ষা হইবেক মনে করিয়া থাকেন, তদ্রূপ॥২৭॥ চূড়াকরণ হইলে পর, চঞ্চলকাকপক্ষশালী সমানবয়স্ক অমাত্য-পুত্রগণের সহিত মিলিত হইয়া, রাজকুমার বর্ণমালা শিক্ষা করিলেন এবং যেমন নদীমুখ দিয়া সমুদ্রে প্রবেশ করা যায়, তদ্রূপ তদ্দ্বারা শাস্ত্ররূপ সাগরে প্রবেশ করিলেন॥২৮॥ অনন্তর রাজকুমার বিধানানুসারে উপনীত হইলে পর, আচার্য্যগণ সেই গুরুজনের প্রেমাস্পদ ছাত্রকে শিক্ষা দিতে আরম্ভ করিলেন। তাঁহার জন্য তাঁহারা যে প্রয়াস পাইতে লাগিলেন, তাহা সফল হইয়াছিল। কারণ যোগ্যপাত্রে যে যত্নবিধান করা যায়, তাহা নিশ্চয়ই সফল হইয়া থাকে॥ ২৯ ॥ উৎকৃষ্ট বুদ্ধিশালী সেই কুমার বুদ্ধিশক্তির সমগ্র গুণের দ্বারা ক্রমে সমুদ্রচতুষ্টয়তুল্য

---

as the lord of creatures deemed his own creation sustained by that deity, who is a different form of himself, and who is actuated by the most excellent of the three attributes.

28. After the ceremony of tonsure had been performed, the prince attended with the sons of ministers, of equal age, who had waving locks, first learned the alphabet and then by that means dived into literature as one enters into the sea through the medium of a river.

29. Next he was properly invested with the sacred thread, and his preceptors taught him, who was their favourite, and their efforts with regard to him were crowned with success, for labour bestowed on a fitting object is sure to fructify.

30. Endowed with great intelligence, the prince owing to

ततार ॥ ३० ॥ सः मैध्यां रौरवीं त्वचं परिधाय मन्त्रवत् अस्त्रं पितुः एव अशिक्षत, तद्गुरुः केवलं एकपार्थिवः न, क्षितौ एकधनुर्धरः अपि अभूत् ॥ ३१ ॥ रघुः क्रमात् यौवनभिन्नशैशवः सन् महोक्षतां व्रजन् वत्सतरः इव द्विपेन्द्रभावम् व्रजन् कलभः इव गाम्भीर्यमनोहरं वपुः पुपोष ॥ ३२ ॥ श्रि—श्रयति-ते। अभिश्रियत्-त। शिश्राय, शिश्रिये। अथ गुरुः गोदानविधेः अनन्तरम् अस्य विवाहदीक्षां निरवर्त्तयत्, नरेन्द्रकन्याः तं दक्ष-

---

চারিটী বিদ্যায় পারদর্শী হইলেন। যেমন দিকের অধিপতি(সূর্য্য)পবন অপেক্ষা অধিক বেগশালী বাজিগণের সাহায্যে দিক্ অতিক্রম করিয়া চলিয়া যান, তদ্রূপ ॥৩০॥ তিনি পবিত্র কৃষ্ণসারচর্ম্ম পরিধান করিয়া পিতার নিকটেই সমগ্র আয়ুধবিদ্যা শিক্ষা করিতে লাগিলেন। তাঁহার পিতা কেবল অদ্বিতীয় ভূপতি ছিলেন, এমন নহে, তিনি পৃথিবীতে অদ্বিতীয় ধনুর্দ্ধরও ছিলেন ॥ ৩১ ॥ যেমন একটী বাছুর কালে এক প্রকাণ্ড ষাঁড় হইয়া উঠে, যেমন করভ যূথপতিত্ব প্রাপ্ত হয়, তেমনি ক্রমে যৌবনের প্রাদুর্ভাবে শৈশব নিরস্ত হইলে পর, রঘু গাম্ভীর্য্যপূর্ণ অথচ লাবণ্যময় কলেবর ধারণ করিলেন ॥ ৩২ ॥ অনন্তর গোদান (কেশমুণ্ডন) নামক ক্রিয়ার অন্তে পিতা তাঁহার বিবাহসংস্কার সম্পন্ন করিলেন। দক্ষকন্যারা চন্দ্রমাকে পতিরূপে প্রাপ্ত হইয়া যেমন শোভা পাইয়াছিলেন, তদ্রূপ রাজ-

---

the many excellencies of his intellect gradually mastered the four great departments of knowledge resembling the four seas, just as the lord of space passes across the sky with his horses which outstrip the wind.

31. Wearing the hallowed skin of the antelope, he learned from his sire the use of weapons of a talismanic character; for his father was not only the first of kings, but was also the foremost archer in the world.

32. As a calf reaches the state of a great bull, and as a cub becomes a mighty elephant, so did Raghu have his childhood gradually superseded by youth, and his person looked charming from an air of dignity it now assumed.

33. After the initiatory ceremony of shaving had been gone through, his royal father solemnized his marriage-sacra-

सुता: तमोनुदम् इव भर्त्तारम् अवाप्य आबभु: ॥ ३३ ॥ नीदानमिति इदनादिकस्य दाधातो: अनट् प्रत्ययेन सिद्धम्। दा—ददाति, अदासीत्, ददौ। कर्मणि दीयते। यद्वा दी धातो:। दी—दयति, अदयत्, अदात्, ददौ। कर्मणि दीयते। युवा युगव्यायतबाहु: अंसल: कपाटवक्षा: परिणद्धकन्धर: रघु: वपु:प्रकर्षेण गुरुम् अजयत्, तथापि विनयात् नीचै: अदृश्यत ॥ ३४ ॥ तत: आत्मना चिरं धृतां नितान्तगुर्वीं प्रजाना धुरं लघयिष्यता नृपेण असौ रघु: निसर्गसंस्कारविनीत: इति हेतो: युवराजशब्दभाक् चक्रे ॥ ३५ ॥ गुणाभिलाषिणी श्री: नरेन्द्रमूलायतनात् अनन्तरं युवराजसंज्ञितं तदा-

কন্যারা সেই সুশীল রাজকুমারকে পতিত্বে বরণ করিয়া শোভা পাইলেন ॥৩৩॥ কুমার যৌবনদশাতে বলশালী হইলেন, তাঁহার বাহুদ্বয় যোওয়ালের ন্যায় সুদীর্ঘ, বক্ষঃস্থল কপাটের ন্যায় বিস্তৃত, এবং গ্রীবাদেশ বিলক্ষণ বিশাল হইল। এবং যদিও তিনি কলেবরের উৎকর্ষনিবন্ধন পিতাকে অতিক্রম করিয়াছিলেন, তথাপি নম্রতাবশতঃ ছোট দেখাইতে লাগিলেন ॥৩৪॥ প্রজাশাসনের গুরুভার নিজে বহুকাল ধরিয়া বহন করিয়া আসিতেছিলেন, অধুনা উহার লাঘব করিতে অভিলাষী হইয়া মহারাজ দিলীপ রঘুকে "যুবরাজ" উপাধি প্রদান করিলেন। কারণ সেই কুমার স্বভাব ও শিক্ষা-গুণে অত্যন্ত বিনীত ছিলেন ॥ ৩৫ ॥ গুণপক্ষপাতিনী রাজলক্ষ্মী নিজের

ment ; the daughters of kings having obtained him as their lord shone forth like the daughters of Daksha who were married to the destroyer of darkness ( the moon. )

34. Being in the prime of life and muscular, with arms as long as the shafts of a car, with a chest as broad as a folding door, and with a brawny huge neck, Raghu surpassed his sire by the perfection of his personal excellencies ; nevertheless, he looked lowly on account of his humility.

35. Then his father with a view to lighten the very heavy weight of government so long borne by himself, bestowed on him the title of " Reigning Prince," as he considered him to be gentle both by nature and education.

36. The goddess of fortune with her natural predilection

तमः निरस्तम्, हे वीर, त्वयि आयोधनाग्रसरतां याते (सति) तव गुरुः स्वयम् रिपून् उच्छिनत्ति किं वा ? ॥७१॥ छिद—छिनत्ति, छिन्ते । अच्छैत्सीत्, अच्छिदत्, अच्छित्त । चिच्छेद, चिच्छिदे । सनि चिच्छित्सति-ते । यङि चेच्छिद्यते । णिचि छेदयति, अचिच्छिदत् । उभयपक्षविनीतनिद्राः मुखरशृङ्खलकर्षिणः ते स्तम्बेरमाः शय्यां जहति, येषां दन्तकोषाः तरुणारुणरागयोगात् भिन्नाद्रिगैरिकतटाः इव विभान्ति ॥७२॥ हे वनजाक्ष, दीर्घेषु पटमण्डपेषु नियमिताः वनायुदेश्याः अमी वाहाः निद्रां विहाय पुरोगतानि लेह्यानि सैन्धवशिलाशकलानि वक्त्रोष्मणा मलिनयन्ति ॥७३॥ म्लानपुष्पोपहारः विरलभक्तिः भवति, प्रदीपाः स्वकिरणपरिवेषोच्छेदशून्याः (भवन्ति), अपि च अयं

---

উদিত হইয়া এককালে অন্ধকার দূরীভূত করিয়াছেন। হে বীর, আপনি রণে অগ্রসর হইলে আপনার পিতা কি স্বয়ং শত্রু উচ্ছেদ করিতে উদ্যত হন ? ॥৭১॥ হস্তিগণ উভয় পার্শ্বে নিদ্রাসুখ সম্ভোগ করিয়া (উভয় পার্শ্ব পরিবর্ত্তনদ্বারা নিদ্রা দমনপূর্ব্বক) শব্দায়মান শৃঙ্খল আকর্ষণ করত শয্যা ত্যাগ করিয়াছে। তাহাদের দন্তরূপ কলিকাগুলি তরুণ অরুণরাগে রঞ্জিত হওয়াতে বোধ হইতেছে যেন, পর্ব্বতের গৈরিকযুক্ত ভূভাগ ভেদ করিয়া শোভা পাইতেছে॥৭২॥ হে নলিনাক্ষ, সুদীর্ঘ পটমণ্ডপে বদ্ধ বনায়ুদেশীয় ঐ সকল ঘোটক অবলেহনার্থ সম্মুখে স্থাপিত সৈন্ধব শিলাখণ্ড মুখের বাষ্পদ্বারা মলিন করিতেছে॥৭৩॥ উপহারস্বরূপ

---

takest the lead in a battle, does thy sire destory the foe himself?

72. Having shaken off sleep by changing their both sides, the elephants are quitting their beds, dragging their clanking chains ;and at the contact of the rosy light of the orient sun, their bud-like tusks are glittering as if they had cleft asunder the ridge of a hill formed of a red mineral and had thus become tinged with red.

73. O thou lotus-eyed prince, the horses of the Banayu country stabled in long canvass-pavilions have awakened from sleep, and are dimming with the warm vapours of their mouths, the bits of rock-salt placed before them to lick.

74. The flowers presented to thee are withering and getting loose on the string ; the lamps are getting too dim to diff-

मधुरवाक् पञ्जरस्थः ते शुकः त्वत्प्रबोधप्रयुक्ताः नः गिरम् अनुवदति ॥ ७४ ॥ इति विरचितवाग्भिः वन्दिपुत्रैः सपदि विगतनिद्रः कुमारः तल्पम् उज्झाञ्चकार । (कथम् इव), मदपटु निनदद्भिः राजहंसैः बोधितः सुप्रतीकः सुरगजः गाङ्गं सैकतम् इव ॥ ७५ ॥ अथ अञ्चिताक्षिपक्ष्मा ( सः ) शास्त्रदृष्टं दिवसमुखोचितं विधिम् अवसाय्य कुशलविरचितानुकूलवेशः सन् स्वयम्वरस्थं क्षितिपसमाजम् अगात् ॥ ७६ ॥ सो—स्यति, असात्, असासीत् । सर्गौ ।

---

প্রদত্ত পুষ্পমালিকা ম্লান হইতেছে এবং উহার গাঁথা শিথিল হইয়া যাইতেছে। দীপ নিজ প্রভামালার পরিধি উদ্ভাসিত করিতে পারিতেছে না। পিঞ্জরস্থিত মধুরকূজনকারী আপনার এই শুকপক্ষী, আপনাকে জাগাইবার জন্য, আমরা যাহা বলিতেছি, তাহার অনুবাদ করিতেছে ॥৭৪॥ বন্দিপুত্রগণ এইরূপ স্তুতিপাঠ করিলে কুমার তৎক্ষণাৎ বিনিদ্র হইয়া শয্যাপরিত্যাগ করিলেন। যেমন সুপ্রতীক নামক সুরগজ রাজহংসের মনোহর রবে জাগরিত হইয়া, গঙ্গার সৈকতভূমি পরিত্যাগ করে, তদ্রূপ ॥৭৫॥ সুন্দর নেত্রলোমরাজিযুক্ত অজ গাত্রোত্থানের পর শাস্ত্রনির্দিষ্ট বিধানানুসারে প্রাতঃকৃত্য সমাপন করিয়া বেশভূষাকরণে নিপুণ ভৃত্যের সাহায্যে স্বয়ম্বরোচিত পরিচ্ছদ ধারণপূর্ব্বক স্বয়ম্বরস্থ রাজসমাজে গমন করিলেন ॥ ৭৬ ॥

---

use the halo of brightness that they diffused before; and this thy parrot, which warbles so sweetly, is repeating in its cage the words we have just used to awaken thee.

75. Awakened by the young bards with the above laudatory couplets, the prince forthwith left his bed, just as the celestial elephant, Supratika, roused by the swans singing sweetly for joy, quits the sandy shore of the Ganges.

76. Having finished the morning rites according as they are enjoined in the Sastras, the prince with beautiful eye-lashes made a becoming toilet with the help of expert servants and then repaired to the assembly of kings, who had come thither on the occasion of the public election of a bridge-room.

---

# षष्ठः सर्गः ।

———०———

स तत्र उपचारवत्सु मञ्चेषु सिंहासनस्थान् मनोज्ञवेशान् (अतएव) वैमानिकानां मरुताम् आकृष्टलीलान् नरलोकपालान् अपश्यत् ॥१॥ रतेः गृहीतानुनयेन ईश्वरेण प्रत्यर्पितसाङ्गं कामम् इव काकुत्स्थम् आलोकवता नृपाणां मनः इन्दुमतीनिराशं बभूव ॥२॥ असौ कुमारः वैदर्भनिर्दिष्टं मञ्चं क्लृप्तेन सोपानपथेन, मृगराजशावः शिलाविभङ्गैः तुङ्गं नगोत्सङ्गम् इव, आरुरोह ॥३॥ परार्ध्यवर्णास्तरणोपपन्नं रत्नवत् आसनम्

---

অজ স্বয়ম্বর সভায় উপস্থিত হইয়া দেখিলেন, রাজগণ মনোহর বেশভূষা ধারণপূর্ব্বক বিবিধ সজ্জায়-পরিশোভিত মঞ্চের উপরিভাগে সিংহাসনে উপবিষ্ট হইয়া বিমানচারী দেবগণের শোভা ধারণ করিয়াছেন ॥ ১ ॥ নৃপগণ ককুৎস্থকুল-কুমার অজকে অবলোকন করিয়া মনে করিলেন, বুঝি মহাদেব রতির অনুনয়ে প্রসন্ন হইয়া অনঙ্গকে পুনর্ব্বার নিজ শরীর প্রত্যর্পণ করিয়াছেন। এই ভাবিয়া তাঁহারা ইন্দুমতীলাভে নিরাশ হইলেন ॥ ২ ॥ কুমার নবনির্ম্মিত সোপানপরম্পরা দিয়া ভোজনির্দ্দিষ্ট মঞ্চে আরোহণ করিলেন। যেমন সিংহ-শাবক ভগ্নশিলার উপর দিয়া উন্নত গিরিশিখরে আরোহণ করে, তদ্রূপ ॥ ৩ ॥ কুমার উৎকৃষ্টবর্ণ আস্তরণযুক্ত রত্নসিংহাসনে আরোহণ করিয়া, ময়ূরপৃষ্ঠারূঢ়

---

1. There he beheld rulers of men clad in fascinating apparel and enthroned on well furnished platforms, where they thus rivalled the splendour of the gods seated on their aerial cars.

2. On beholding the scion of Kakutstha, who seemed to be the god of love himself restored to life, as it were, by Siva on hearing the entreaties of Rati, the minds of the kings despaired of Indumati.

3. The prince ascended by well-constructed steps, a platform pointed out by Bhoja, just as a young lion climbs a steep mountain-peak by the rifts in the rock.

4. Sitting down on a seat bedecked with gems and spread

आसीदिवान् स मयूरपृष्ठाश्रयिणा गुहेन भूयिष्ठम् उपमेयकान्तिः आसीत् ॥ ४ ॥ तासु राजपरम्परासु श्रिया, पयोमुचाम् पङ्क्तिषु विद्युता इव, सहस्रधा विभक्ता प्रभा विशेषोदयदुर्निरीक्षा आत्मा व्यरुचत् ॥ ५ ॥ महार्हसिंहासनसंस्थितानाम् उदारनेपथ्यभृतां तेषां मध्ये कल्पद्रुमाणां मध्ये पारिजातः इव स रघुसूनुः एव भासा रराज ॥ ६ ॥ पौरजनस्य नेत्रव्रजाः सर्व्वान् नृपतीन् विहाय रेचितपुष्पवृक्षाः द्विरेफाः मदोत्कटे वन्ये गन्धद्विपे इव तस्मिन् ( अजे ) निपेतुः ॥ ७ ॥ रिच—रिणक्ति, रिङ्क्ते । अरिचत् ।

---

কার্ত্তিকেয়ের ন্যায় অধিক শোভা ধারণ করিলেন ॥ ৪ ॥ যেমন ক্ষণপ্রভা মেঘমালায় সহস্র অংশে বিভক্ত হইয়া, প্রভাতিশয্যহেতু দুর্নিরীক্ষ্য হইয়া স্ফূর্ত্তি পায়, সেইরূপ শোভার অধিষ্ঠাত্রী দেবী সেই রাজসমূহের মধ্যে সহস্রধা বিভক্ত হইয়া, প্রভাতিশয্যের উদয়হেতু দুর্নিরীক্ষ্য হইয়া দীপ্তি পাইয়াছিলেন ॥ ৫ ॥ যেমন পারিজাত কল্পপাদপের মধ্যে সমধিক শোভা ধারণ করে, সেইরূপ রঘু-তনয়ই মহামূল্য সিংহাসনে উপবিষ্ট এবং উজ্জ্বলবেশধারী রাজগণের মধ্যে সর্ব্বাপেক্ষা অধিক দীপ্তি পাইয়াছিলেন ॥৬॥ যেমন ভ্রমরগণ পুষ্পবৃক্ষ পরিত্যাগ করিয়া মদস্রাবী গন্ধদ্বিপের উপর পতিত হয়, সেইরূপ পুরবাসীদিগের নেত্রসমূহ সমস্ত রাজাবলী পরিত্যাগ করিয়া, অজের উপর পতিত হইয়াছিল ॥৭॥ অনন্তর স্তুতি-

---

over with a blanket of gorgeous colours, he greatly resembled in beauty Guha seated on the back of a peacock.

5. Having manifested herself in a thousand forms in those rows of kings, the goddess of beauty shone forth with a display of brilliancy quite dazzling to the eye, just as lightning flashes *forth in clusters of clouds.*

6. In the midst of those kings, placed on the richest seats, and clad in the most magnificent dress, the son of Raghu alone shone with a peculiar grandeur even as Parijata shines among the trees of Paradise.

7. All the eyes of the citizens leaving other kings fell on him just as black bees deserting flower-plants fall on a wild scented elephant, excited by the opening of the temporal fluid.

अरिचत्, अरैचीत्, अरिक्त । रिरेच, रिरिचे । सनि रिरिचति । यङि रेरिच्यते, रेरेक्ति । णिचि रेचयति, अरीरिचत् । रिक्तः । रेचितः । अतिरिक्तः । अथ अन्वयज्ञैः बन्दिभिः सोमार्कवंश्ये नरदेवलोके स्तुते सति, उच्चारिते अगुरुसारयोनौ धूपे वैजयन्तीः समुत्सर्पति सति ॥ ८ ॥ पुरोपकण्ठोपवनाश्रयाणां कलापिनाम् उद्धतनृत्यहेतौ प्रध्मातशङ्खे मङ्गलार्थे तूर्य्यध्वने परितः दिगन्तान् मूर्च्छति सति ॥ ९ ॥ ध्मा—धमति, अध्मासीत्, दध्मौ । कर्म्मणि ध्मायते, अध्मायि । सनि दिध्मासति । यङि देध्मीयते । णिचि ध्मापयति, अदिध्मपत् । ध्मातः । पतिंवरा क्लृप्तविवाहवेशा (सा) मनुष्यवाह्यं परिवारशोभि चतुरस्रयानम् अध्यास्य मञ्चान्तरराजमार्गं विवेश ॥ १० ॥ नैकसहस्रनेत्रैः कन्यामयी

পাঠকগণ চন্দ্রবংশীয় এবং সূর্য্যবংশীয় রাজাদিগের উদ্দেশে স্তুতিপাঠ করিলে, এবং অগুরুসারনির্ম্মিত ধূপের ধূম ইতস্ততঃ সঞ্চারিত হইয়া পতাকা অতিক্রমপূর্ব্বক উড্ডীন হইলে পর ॥৮॥ মঙ্গলার্থ তূর্য্যধ্বনি শঙ্খধ্বনির সহিত মিশ্রিত হইয়া সমস্তাৎ দিগ্‌দিগন্তে শব্দায়মান হওয়ায়, পুরোপকণ্ঠে উদ্যানস্থিত ময়ূরগণ (মেঘধ্বনি ভ্রমে) উদ্ধতভাবে নৃত্য করিতে আরম্ভ করিলে পর ॥ ৯ ॥ পতিম্বরা ইন্দুমতী বিবাহযোগ্য বেশবিন্যাসপূর্ব্বক, অনুচরবর্গে পরিবেষ্টিত মনুষ্যবাহ্য চতুষ্কোণ যানে আরোহণ করিয়া, মঞ্চাবলীর মধ্যবর্ত্তী প্রশস্ত পথে প্রবেশ করিলেন ॥১০॥ সেই কন্যা বিধাতার সৃষ্টির পরাকাষ্ঠাস্বরূপ, তাঁহার প্রতি শত শত

8. Then, after the kings, descended from the solar and the lunar race, had been extolled by bards versed in genealogy, and after the smoke of the incense prepared from the finest aloes, had been diffused all around and was rising upwards above the flags.

9. While the sound of auspicious music atended with the blowing of conches, spread on all sides and extended far off to the cardinal points, causing the peacocks dwelling in gardens adjoining the city, to dance in an excited manner.

10. The maiden intent on choosing her own husband, entered the royal pathway between the plat forms. She was attired in her wedding dress and sat in a quadrangular litter which was carried by men and attended with a splendid retinue.

तस्मिन् विधातुः विधानातिशये नरेन्द्राः मनःकरणैः निपेतुः केवलं देहैः आसनेषु स्थिताः ॥ ११ ॥ तां प्रति अभिव्यक्तमनोरथानां महीपतीनां प्रणयाग्रदूत्यः विविधाः शृङ्गारचेष्टाः पादपानां प्रवालशोभाः इव बभूवुः ॥ १२ ॥ कश्चित् कराभ्याम् उपगूढ नालम् आलोलपत्राभिहतद्विरेफम् रजोभिः अन्तःपरिवेषबन्धि लीलारविन्दं भ्रमयाञ्चकार ॥१३॥ गुह—गूहति, गूहते । जुगूह । जुगुहे । अगूहीत्, अगूहिष्ट, अघुक्षत्, अगूढ, अघुक्षत । गूहिष्यति-ते, घोक्ष्यति ते । सनि जुघुक्षति । यङि जोगुह्यते । णिचि गूहयति, अजूगुहत् । भ्रम—भ्रमति, भ्राम्यति, भ्रम्यति, अभ्रमीत्, अभ्रमत् । बभ्राम । भ्रमयति, अबिभ्रमत् । अपरः विलासी अंसात् विस्रस्तं रत्नानुविद्धाङ्गदकोटिलग्नं प्रालम्बम् उत्कृष्य

---

নেত্র ধাবমান হইল। নরেন্দ্রগণের অন্তঃকরণ তাঁহার উপর নিপতিত হইল; কেবল তাঁহাদের দেহমাত্র আসনে উপবিষ্ট রহিল ॥ ১১ ॥ তৎকালে ইন্দুমতীর প্রতি রাজাদিগের মনোরথ স্পষ্ট প্রকটিত হইয়াছিল, এবং তাঁহাদের প্রণয়ের প্রথম দূতীস্বরূপ নানাবিধ শৃঙ্গারসূচক ভাবভঙ্গী প্রকাশ পাইতে লাগিল, যেমন বৃক্ষে প্রবালাবলী উৎপন্ন হইয়া শোভা প্রকাশ করে, তদ্রূপ ॥১২॥ কোন রাজা দুই হস্তে মৃণালদণ্ড ধারণপূর্ব্বক একটী লীলাকমল ঘূর্ণিত করিতে আরম্ভ করিলেন। তন্নিবন্ধন সেই দোদুল্যমান পদ্মের তাড়নায় ভ্রমরগণ অস্থির হইল, এবং পরাগসকল তন্মধ্যে মণ্ডলাকারে ছড়াইয়া পড়িল ॥১৩॥ কোন বিলাসী রাজা, লম্বমান মাল্য স্কন্ধদেশ হইতে চ্যুত হইয়া রত্নখচিত কেয়ূরের অগ্রভাগে সংলগ্ন -

---

11. The princes with their hearts, flew to that maiden, the perfect creation of the creator, and the one object to which hundreds of eyes were directed, and it was only with their bodies that they remained on their thrones.

12. The princes who had conceived a passion for her manifested many amatory signs, which were their female messengers, as it were, to convey the first message of their love, and which became them as fresh foliage adorns the trees.

13. One king twirled the lotus he was playing with, with its stalk clasped with his two hands, so that the moving petals struck the black bees, and the pollen formed a circle in its cup.

14 Another gay prince extricated his wreath that had

प्राचीकृतचारुवक्त्रः सन् यथावकाशं निनाय ॥१४॥ ततः अन्यः किञ्चित्समावर्जितनेत्रशोभः सन् आकुञ्चिताग्राङ्गुलिना तिर्यक्‌विसंसर्पिनखप्रभेण पादेन हैमं पीठं विलिलेख ॥१५॥ कश्चित् आसनार्द्धे वामं भुजं निवेश्य तत्सन्निवेशात् अधिकोन्नतांसः विवृत्तत्रिकभिन्नहारः सन् सुहृत्समाभाषणतत्परः अभूत् ॥१६॥ अन्यः युवा प्रियानितम्बोचितसन्निवेशैः नखाग्रैः विलासिनीविभ्रमदन्तपत्रम् आपाण्डुरं केतकबर्हं विपाटयामास ॥१७॥ कश्चित् कुशे-

হইলে, মুখ ফিরাইয়া পুনর্ব্বার তাহাকে যথাস্থানে স্থাপিত করিলেন ॥১৪॥ অন্য রাজা পদাঙ্গুলির অগ্রভাগ কুঞ্চিত করিয়া হেমময় পাদপীঠবিলিখন করিতে লাগিলেন, তৎপ্রযুক্ত নখপ্রভা তির্য্যগ্‌ভাবে হেমপীঠে প্রতিফলিত হইল এবং নেত্রযুগল বক্রভাবে একটু ঢলিয়া পড়িল ॥১৫॥ কোন নরপতি আসনার্দ্ধে বাম-হস্ত স্থাপনপূর্ব্বক বামপার্শ্ববর্ত্তী বন্ধুর সহিত কথোপকথনে তৎপর হইলেন। তাহাতে তদীয় বামস্কন্ধ একটু উচ্চ হইয়া উঠিল, এবং মেরুদণ্ড হেলিয়া পড়াতে তদুপরি হারাবলী দুলিতে লাগিল ॥১৬॥ কোন রাজা কুবলয়ের ন্যায় আরক্ত, ধ্বজাকার রেখা-চিহ্নিত করদ্বারা পাটিগুলি বিলাসের সহিত যেমন ফেলিবেন, অমনি মণিময় অঙ্গুরীয়ের প্রভায় তৎসমস্ত বিস্ফুরিত

slipped from his shoulders and stuck fast to the extrimity of his bracelet set with gems, and turning his handsome face obliquely, replaced it in its proper position.

15. Appearing more handsome by slightly casting down his eyes, another king scratched the golden foot-stool with his foot, and thus the tips of his toes were a little contracted and the lustre of his nails radiated in a slanting direction.

16. Another king began to talk with his friend, putting his left hand on one side of his seat and thereby getting his left shoulder somewhat more raised, and as he talked, his necklace dangled on his back which was turned away.

17. Another young prince tore up with the tips of his nails the leaf of a ketaka-flower, which serves as ear-ring to a fair one.

18. Another with his hand, the palm of which was as red

अधाताम्रतलेन रेखाध्वजलाञ्छनेन करेण रत्नाङ्गुलीयप्रभयानुविद्धान् अक्षान् सलीलम् उदीरयामास ॥ १८ ॥ ईर—ईरति, ईरयति, ईर्त्ते। ऐरिरत्। ऐरिष्ट। ईरणम्। कश्चित् यथाभागम् अवस्थिते अपि स्रस्तविवेशात् व्यतिलङ्घिनि इव किरीटे वज्रांशुगर्भाङ्गुलिरन्ध्रम् एकं करं व्यापारयामास ॥ १९ ॥ ततः नृपाणां श्रुतवृत्तवंशा पुंवत् प्रगल्भा प्रतिहाररक्षी सुनन्दा कुमारीं प्राक् मगधेश्वरस्य सन्निकर्षं नीत्वा अवदत् ॥ २० ॥ असौ शरण्योन्मुखानां शरण्यः अगाधसत्त्वः मगधप्रतिष्ठः प्रजारञ्जनलब्धवर्णः परन्तपः नाम यथार्थनामा राजा ॥ २१ ॥ अन्ये नृपाः कामं सहस्रशः सन्तु, भूमिम् अनेन राजन्वतीम्

---

হইল ॥ ১৮ ॥ যদিও কিরীট যথাস্থানে স্থাপিত ছিল, তথাপি যেন স্বস্থান হইতে কিছু সরিয়া পড়িয়াছে এমনি ভাণ করিয়া, নিজ হস্ত তদুপরি বুলাইতে লাগিলেন; তৎপ্রযুক্ত কিরীটস্থিত হীরকখণ্ডের প্রভায় তাঁহার অঙ্গুলিগুলির রন্ধ্রভাগ পূরিয়া গেল ॥ ১৯ ॥ অনন্তর রাজাদিগের বংশ ও চরিত্র বিষয়ে অভিজ্ঞ সুনন্দানাম্নী প্রতীহারী কুমারীকে প্রথমে মগধরাজের নিকট লইয়া গিয়া, পুরুষের ন্যায় প্রগল্‌ভ বাক্যে বলিতে আরম্ভ করিল ॥ ২০ ॥ ইনি মগধের রাজা, ইনি শরণার্থীদিগের আশ্রয়দাতা, স্বভাবতঃ গম্ভীর, এবং প্রজারঞ্জন

---

as a lotus and marked with lines in the form of a flag, playfully cast his dice gilt with the radiance of his diamond-rings.

19. Another king had one hand occupied with his crown pretending that it had slipped from its proper place, though it really remained in its right position; and as he played his hand, the rays of the diamonds on the crown filled the interstices between his fingers.

20. Sunanda, the door-keeper of the royal seraglio, who was conversant with the deeds and genealogies of kings, and as bold in speech as a man, first led the maiden near to the king of Magadha and spoke.

21. "This king is a protector of those who seek for protection, of an unimpassioned disposition and thoroughly versed in conciliating his subjects; he resides in Magadha, is by name Parantapa, (afflicter of enemies) and is segnificantly so named."

ग्रहैः, रात्रिः नक्षत्रताराग्रहसङ्कुला अपि चन्द्रमसा एव ज्योतिष्मती ॥ २२ ॥ अयम् अज-स्रायां क्रियाप्रबन्धात् अजस्रम् आहूतसहस्रनेत्रः सन् शच्याः पाण्डुकपोललम्बान् अलकान् चिरं मन्दारशून्यान् चकार ॥ २३ ॥ वरेण्येन अनेन गृह्यमाणम् पाणिम् इच्छसि चेत् प्रवेशे प्रासादवातायनसंस्थितानाम् पुष्पपुराङ्गनानां नेत्रोत्सवं कुरु ॥ २४ ॥ तथा एवम्

ও কার্য্যে সুবিচক্ষণ। ইনি যেমন নামে পরন্তপ, তেমনি কার্য্যেও শত্রুদমন-পূর্ব্বক স্বীয় নামের সার্থকতা বিধান করিয়াছেন ॥ ২১ ॥ ধরাতলে সহস্র সহস্র নরপতি থাকিলেও লোকে বলে মেদিনী ইঁহা হইতেই রাজন্বতী হইয়াছেন। যেমন রজনী, নক্ষত্র তারা এবং গ্রহসমূহে ব্যাপ্ত হইলেও, কেবল চন্দ্রমারই দ্বারা জ্যোতিষ্মতী হয়, তদ্রূপ ॥ ২২ ॥ ইনি অজস্র যজ্ঞানুষ্ঠাননিবন্ধন নিরন্তর দেবরাজকে আহ্বান করিয়া থাকেন, সেই জন্য প্রায়ই শচীকে প্রোষিতভর্ত্তৃকার বেশে কালযাপন করিতে হয়, সুতরাং তদীয় অলকগুলি সচরাচর পাণ্ডুবর্ণ কপোলদেশে লম্বমান, এবং মন্দারপুষ্পশূন্য থাকে ॥ ২৩ ॥ যদি বরণীয় এই রাজাকে বরণ করিতে সম্মত হও, তবে প্রবেশকালে পুষ্পপুরের মহিলারা প্রাসাদের বাতায়নে দণ্ডায়মান হইয়া, তোমাকে দর্শন করত নেত্রসুখ অনুভব

22. 'Admitted that there are other kings by thousands, but it is on account of him alone that the earth is considered as blessed with good government. For although illuminated with asterisms, stars and planets, the night is deemed possessed of a luminary only by the moon.'

23. 'Owing to the uninterrupted continuation of his sacrificial ceremonies, he constantly invites the thousand-eyed god and thereby causes the locks of Sachi to be pendent on her pallid cheeks and devoid of the flowers of the mandara tree for a long time.

24. If it be thy wish that thy hand should be won by this excellent prince, then on thy entrance into Pataliputra, thou wilt provide a feast for the eyes of the fair ones of that city, who will betake themselves to the windows of their mansions (to behold thee).'

उक्तौ तन्वी तम् अवेक्ष्य किञ्चित् विस्रंसिदूर्वाङ्कमधूकमाला सती अभाषमाणा ऋजु-प्रणामक्रियया एव एनं प्रत्यादिदेश ॥ २५ ॥ वेत्रग्रहणे नियुक्ता सा एव ताम् राजसुतां समीरणोत्था तरङ्गलेखा मानसराजहंसीं पद्मान्तरम् इव राजान्तरं निनाय ॥ २६ ॥ एनां जगाद च, अयम् अङ्गनाथः सुराङ्गनाप्रार्थितयौवनश्रीः, सूत्रकारैः विनीतनागः, भूमिगतः अपि ऐन्द्रं पदं भुङ्क्ते किल ॥ २७ ॥ शत्रुविलासिनीनां स्तनेषु मुक्ताफल-

---

করিবে ॥ ২৪ ॥ সুনন্দা এইরূপ বলিয়া বিরত হইলে, কৃশাঙ্গী ইন্দুমতী সেই রাজাকে দর্শনপূর্ব্বক সরলভাবে একটী প্রণাম করিয়া, কিছু না বলিয়াই তথা হইতে প্রস্থান করিলেন ॥ ২৫ ॥ বেত্রধারিণী সেই সুনন্দা, যেমন বায়ুবিচালিত তরঙ্গমালা মানস সরোবরের রাজহংসীকে পদ্ম হইতে পদ্মান্তরে লইয়া যায়, তেমনি ইন্দুমতীকে অন্য রাজার নিকট লইয়া গেল ॥ ২৬ ॥ এবং কহিল, ইনি অঙ্গরাজ্যের অধিপতি, সুরাঙ্গনারাও ইহাঁর যৌবনশ্রী উপভোগের প্রার্থনা করেন। এরূপ প্রবাদ আছে যে, গজশাস্ত্রকার পালকাব্য নামে মুনি স্বয়ং ইহাঁকে গজশাস্ত্রে উপদেশ দিয়াছিলেন, অতএব ইনি ভূমিস্থ হইয়াও ইন্দ্রের ঐশ্বর্য্য ভোগ করিতেছেন ॥ ২৭ ॥ ইনি শত্রুগণ নিপাত করিলে, মুক্তাফলের

---

25. She having said thus, the slender one rejected him with a plain bow not speaking a word, and as she did so, her wreath of Madhuka flowers interspersed with durva-grass oscillated a little

26. She who was employed to hold the wand took the princess to another king, just as a succession of waves set in motion by the wind conducts the female swan of the lake Manasa, from one lotus to another.

27. And she said to her, "This is the lord of Anga, whose youthful graces are coveted even by the heavenly nymphs, and whose elephants are trained by the sages, the greatest authorities on the management of elephants, so that though living on earth, he virtually enjoys the privileges of Indra."

28. By causing the widows of his foes to shed tears as

स्थूलतमान् अश्रुबिन्दून् पर्यासयता अनेन उन्मुच्य सूत्रेण विना हाराः एव प्रत्यर्पिताः॥२८॥ अर्प—अर्पयति। आर्पिपत्, अर्पयामास। निसर्गभिन्नास्पदम् अपि श्रीश्च सरस्वती च इति द्वयम् अस्मिन् एकसंस्थम्, हे कल्याणि, कान्त्या सूनृतया गिरा च योग्या त्वम् एव तयोः तृतीया॥२९॥ अथ कुमारी अङ्गराजात् चक्षुः अवतार्य जन्यां "याहि" इति अवदत्, असौ राजा काम्यः न, इति न, सा च सम्यक् द्रष्टुं न वेद इति न, किन्तु लोकः भिन्नरुचिः हि॥३०॥ ततः प्रतिहाररक्षी नियुक्ता (सा) विपक्षैः दुष्प्रसहं विशेषदर्शं

---

মত স্থূল অশ্রুজল তাহাদের নারীবর্গের বক্ষঃস্থলে পতিত হয়, তাহাতে বোধ হয় যেন ইনি বিনি সূতে হার গাঁথিয়া তাহাদিগকে পরাইয়া দিতেছেন ॥ ২৮ ॥ লক্ষ্মী এবং সরস্বতী স্বভাবতঃ একত্র বাস করেন না। তথাপি এই রাজাতে একাধারে উভয়ে বাস করিতেছেন। হে কল্যাণি, তুমি কি রূপ, কি গুণ, সর্ব্বাংশেই তাঁহাদের তুল্য; অতএব ইঁহাকে বরণ করিয়া লক্ষ্মী ও সরস্বতীর তৃতীয়া হও ॥ ২৯ ॥ কুমারী অঙ্গরাজ হইতে নেত্র অপনয়নপূর্ব্বক, সুনন্দাকে অগ্রসর হইয়া যাইতে আদেশ করিলেন। অঙ্গরাজ কামনার যোগ্য নহেন, এমন নয়, আর ইন্দুমতীও সম্যক্ বিবেচনা করিতে পারেন না এমনও নয়। কিন্তু লোকের প্রবৃত্তি একরূপ নহে ॥ ৩০ ॥ তাহার পর দ্বার-পালিকা সুনন্দা শত্রুদিগের দুর্দ্ধর্ষ এবং নবোদিত চন্দ্রের ন্যায় বিশেষরূপে

---

large as pearls, he has, as it were, replaced on their bosoms, but without strings, necklaces which had at first been taken off.

29. The goddess of beauty and the goddess of learning naturally dwell apart, but in him they dwell together; and thou only, O blessed one, art fitted to make a third with them by virtue of thy graceful appearance, and truthful and sweet words.

30. Then taking off her eyes from the king of the Angas, the damsel said to her confidante, "go on please." Not that he was not agreeable in his person, nor that she did not know how to observe properly, but the fact is that people differ in their tastes.

31. Then the maid who was appointed as door-keeper,

परं रूपं नवोत्थानम् इन्दुम् इव इन्दुमत्यै निदर्शयामास ॥ ३१ ॥ उदग्रबाहुः विशालवक्षाः तनुवृत्तमध्यः अयम् अवन्तिनाथः, त्वष्ट्रा चक्रभ्रमम् आरोप्य यत्नात् उल्लिखितः उष्णतेजाः इव विभाति ॥ ३२ ॥ समग्रशक्तेः अस्य प्रयाणेषु अग्रसरैः वाजिभिः उत्थितानि रजांसि सामन्तशिखामणीनां प्रभाप्ररोहास्तमयं कुर्वन्ति ॥ ३३ ॥ असौ महाकालनिकेतनस्य चन्द्रमौलेः अदूरे वसन् तमिस्रपक्षे अपि प्रियाभिः सह ज्योत्स्नावतः प्रदोषान् निर्विशति किल ॥ ३४ ॥ हे रम्भोरु, अनेन यूना पार्थिवेन सह शिप्रातरङ्गानिलकम्पितासु

দর্শনীয় আর এক রাজাকে দেখাইলেন ॥ ৩১ ॥ ইনি অবন্তিদেশের রাজা, ইঁহার বাহুযুগল সুদীর্ঘ, বক্ষঃস্থল প্রশস্ত, এবং কটিদেশ ক্ষীণ অথচ সুগোল। বিশ্বকর্ম্মা শাণযন্ত্রদ্বারা পরিষ্কৃত করিলে, তপনদেব যেমন অত্যন্ত দীপ্তিশালী হইয়াছিলেন, ইনিও সেইরূপ শোভা পাইতেছেন ॥ ৩২ ॥ সমগ্রশক্তিসম্পন্ন এই রাজা যখন যুদ্ধযাত্রা করেন, তখন অগ্রগামী অশ্বসৈন্য দ্বারা ধূলি উত্থিত হইয়া, সামন্ত রাজাদিগের কিরীটস্থিত মণির প্রভা ম্লান করিয়া দেয় ॥ ৩৩ ॥ এই রাজা মহাকালস্থ মহাদেবের নিকটে বাস করেন। এজন্য ইনি কৃষ্ণপক্ষেও প্রিয়তমাগণের সহিত জ্যোৎস্নাময় রাত্রি উপভোগ করিতে পান ॥ ৩৪ ॥ হে রম্ভোরু, সিপ্রানদীর তরঙ্গসংসর্গে সুশীতল বায়ুভরে কম্পিত উদ্যানসমূহে এই

pointed out to Indumati, another prince, who though irresistible to his foes was as surpassingly beautiful as the newly risen moon.

32. This is the king of Avanti, long-armed, broad-breasted, with slender taper waist, who shines as the sun shone when Tvashtri had carefully ground him by placing him on his whirling wheel.

33 In the marches of this king, who was possessed of the full complement of royal power, the dust raised by the cavalry forming his vanguard, dims the lustre of the gems that bedeck the crests of his tributary kings.

34. Dwelling not far from the Mahakala-shrine of the moon-crested deity, he enjoys even in the dark fortnight the moon-light evenings with his dear ones.

35. Is it the wish of thy heart, O fair one, to sport with

उद्यानपरम्परासु विहर्त्तुं ते मनसः रुचिः कच्चित् ? ॥ ३५ ॥ अत्यन्तसौकुमार्य्या सा अभियोजितबन्धुपद्मे प्रतापसंशोषितशत्रुपङ्के तस्मिन् कुमुद्वती भानुमति इव भावं न अबध्न ॥ ३६ ॥ सुनन्दा तामरसान्तराभां गुणैः अनूनां सुदतीं विधातुः ललितां सृष्टिं ताम् अनूपराजस्य अग्रतः विधाय भूयः जगाद ॥ ३७ ॥ संग्रामनिर्विष्टसहस्रबाहुः अष्टादशद्वीपनिखातयूपः अनन्यसाधारणराजशब्दः योगी कार्त्तवीर्य्यः बभूव किल ॥ ३८ ॥

যৌবনসম্পন্ন রাজার সহিত বিহার করিতে যদি অভিরুচি হয়, তবে ইহাঁকেই বরণ কর ॥ ৩৫ ॥ যেমন কুমুদিনী সূর্য্যে অনুরাগবতী হয় না, তেমনি অতিশয় কোমলাঙ্গী ইন্দুমতীও মিত্ররূপ পদ্মের উল্লাসজনক, এবং প্রতাপদ্বারা শত্রুরূপ পঙ্কের শোষণকারী সেই রাজার প্রতি পক্ষপাতিনী হইলেন না ॥ ৩৬ ॥ সুনন্দা, পদ্মের অভ্যন্তরভাগের মত আভাবতী, গুণশালিনী এবং বিধাতার মনোহর সৃষ্টিস্বরূপ সেই সুদতী ইন্দুমতীকে অনূপরাজের সমক্ষে লইয়া গিয়া পুনর্ব্বার বলিল ॥ ৩৭ ॥ কার্ত্তবীর্য্য নামে এক জন যোগী রাজা ছিলেন, যিনি সহস্র বাহুদ্বারা সংগ্রাম করিতেন, যিনি অষ্টাদশ দ্বীপে যূপকাষ্ঠ প্রতিষ্ঠিত করিয়াছিলেন, এবং যিনি অনন্যসাধারণ রাজোপাধি ধারণ করিয়াছিলেন ॥ ৩৮ ॥

this youthful prince in a succession of gradens, fanned by the breeze that blows from the waves of the Sipra ?

36. The princess so exquisitely tender, did not fix her affection on him who had gladdened his lotus-like friends, and scorched with his prowess the mire of his foes, just as the white water-lily does not bestow her love on the sun.

37. Sunanda then took the maiden before the king of Anupa, and again addressed her, who resembled the inside of a lotus in her complexion, was endowed with many virtues, possessed of a nicely shaped set of teeth, and was in fact a most beautiful creation of the divine author.

38. Once on a time there lived a devout king named Kartavirya, who made use of a thousand arms in war, planted sacrificial posts in the eighteen continents and had the appellation of " king " to the exclusion of all others.

यः विनेता अकार्यचिन्तासमकालम् एव पुरस्तात् चापधरः सन् प्रादुर्भवन् प्रजानां अन्तःशरीरेषु अपि अविनयं प्रत्यादिदेश ॥ ३९ ॥ ज्याबन्धनिष्पन्दभुजेन विनिश्वसद्वक्त्रपरम्परेण निर्जितवासवेन लङ्केश्वरेण आप्रसादात् यस्य कारागृहे उषितम् ॥ ४० ॥ आगमवृद्धसेवी "प्रतीपः" इति (ख्यातः) एषः भूपतिः तस्य अन्वये जातः, येन श्रियः संश्रयदोषरूढं "स्वभावलोला" इति अयशः प्रमृष्टम् ॥ ४१ ॥ यः आयोधने कृष्णगतिं सहायम् अवाप्य क्षत्रियकालरात्रिं रामपरश्वधस्य शितां धाराम् उत्पलपत्रसारां अभ्या-

---

তাঁহার এমনি শাসন ছিল যে, অসৎকার্য্যচিন্তার সময়েই ধনুর্দ্ধারণপূর্ব্বক প্রজাদিগের সম্মুখে প্রাদুর্ভূত হইয়া, তাহাদের অন্তঃকরণস্থিত দুষ্ক্রিয়া সকলও নিরাকরণ করিতেন ॥ ৩৯ ॥ তাঁহার ধনুকের ছিলাতে বাহুযুগল নিস্পন্দভাবে সংযত হওয়াতে ইন্দ্রবিজয়ী লঙ্কেশ্বর, মুখপরম্পরায় দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করত, তাঁহার প্রসাদকাল পর্য্যন্ত তদীয় কারাগৃহে বাস করিয়াছিলেন ॥ ৪০ ॥ সেই কার্ত্তবীর্য্যের বংশে এই রাজা জন্মগ্রহণ করিয়াছেন, ইঁহার নাম প্রতীপ, ইনি শাস্ত্রানুশীলনে বৃদ্ধ যে কোবিদগণ, তাঁহাদের পরিচর্য্যা করেন। ইঁহাকে আশ্রয় করিয়া অবধি, লক্ষ্মীর আশ্রয়দোষনিবন্ধন স্বভাব-চঞ্চল বলিয়া যে অপবাদ আছে, তাহা অপনীত হইয়াছে ॥ ৪১ ॥ যে প্রতীপ সংগ্রামে অগ্নিকে

---

39. The moment his subjects thought of doing wrong, that ruler would appear before them, bow in hand, and prevent crime even in their minds.

40. *The ruler of Lanka who had subdued Vasava, dwelt* in his prison till he had obtained his grace, with his arms motionless by being tied up with his bow-string and his long row of mouths sighing deeply.

41. From his dynasty has sprung this king, *Pratipa* by name, who honours those who have become grey-headed in the pursuit of knowledge, by whom the stigma that attaches to the goddess of fortune on account of her being naturally fickle, but which in reality is owing to the faults of those whom she favours, has been wiped off.

42. Having secured fire as an ally in battle, he reckons the

नयति ॥४२॥ यदि प्रासादजालैः माहिष्मतीवप्रनितम्बकाञ्चीं जलवेणिरम्यां रेवां प्रेक्षितुं कामः अस्ति (तर्हि) अस्य दीर्घबाहोः अङ्कलक्ष्मीः भव ॥४३॥ प्रकामं प्रियदर्शनः अपि सः क्षितीशः शरत्प्रमृष्टाम्बुधरोपरोधः पर्य्याप्तकलः शशी नलिन्याः इव तस्याः रुचये न बभूव ॥४४॥ लोकान्तरगीतकीर्त्तिम् आचारशुद्धोभयवंशदीपं शूरसेनाधिपतिं सुषेणम् उद्दिश्य शुद्धान्तरक्षा सा कुमारी जगदे ॥४५॥ यज्वा एषः पार्थिवः नीपान्वयः, यम् आश्रित्य गुणैः

---

সহায় পাইয়া ক্ষত্রিয় জাতির কালরাত্রির স্বরূপ পরশুরামের কুঠারের শাণিত ধারকে পদ্মপত্রের ন্যায় (কোমল) জ্ঞান করেন ॥ ৪২ ॥ যদি মাহিষ্মতী নগরীর প্রাচীরস্বরূপ যে নিতম্ব, তাহার চন্দ্রহারসদৃশ এবং হিল্লোলমালায় রমণীয় নর্ম্মদা নদীকে প্রাসাদের উপরিস্থিত বাতায়ন হইতে দেখিবার ইচ্ছা থাকে, তবে দীর্ঘবাহু এই প্রতীপ রাজার অঙ্কলক্ষ্মী হও ॥ ৪৩ ॥ সেই রাজা যথেষ্ট প্রিয়-দর্শন হইয়াও ইন্দুমতীর রুচিকর হইলেন না। যেমন শরৎকালে মেঘাবরণ-শূন্য পূর্ণশশী নলিনীর প্রীতিজনক হয় না, তদ্রূপ ॥ ৪৪ ॥ যাঁহার কীর্ত্তি স্বর্গাদি লোকেও প্রথিত হইয়াছে, যিনি শুদ্ধাচারসম্পন্ন মাতৃ ও পিতৃকুলের দীপস্বরূপ, সেই শূরসেন দেশের রাজা সুষেণকে উদ্দেশ করিয়া সেই অন্তঃপুর-রক্ষিকা, ইন্দুমতীকে বলিল ॥ ৪৫ ॥ যাজ্ঞিক এই রাজা নীপবংশসম্ভূত ; যেমন

---

keen edge of Rama's axe, the night of destruction to the Kshatriyas, as of no greater strength than a lotus-leaf.

43. Like the goddess of beauty, do thou adorn the lap of this king with long arms, if it be thy desire to see from the palace-windows, the Narmada, beautiful with its flowing waters and encircling the ramparts of Mahismati like a zone.

44. Though his features were lovely enough, the king did not please her, just as the full moon, even when autumn has removed her veil of clouds, is not acceptible to a lotus.

45. Then the female guardian of the seraglio spoke thus to the princess, referring to Susena, the ruler of Saurasena, whose glory was chanted even in other worlds, and who was the lamp of both families paternal and maternal which were purified by righteous conduct.

यान्त सिद्धाश्रमम् एत्य सत्त्वे. इव नैसर्गिकः अपि परस्परेण विरोधः उत्ससृजे ॥ ४६ ॥ हिमांशोः कान्तिः इव नयनाभिरामा यस्य कान्तिः आत्मगेहे सन्निविष्टा, अविषह्यं तेजः तु हर्म्याग्रसरूढतृणाङ्कुरेषु रिपुमन्दिरेषु सन्निविष्टम् ॥ ४७ ॥ यस्य वारिविहारकाले अवरोधस्तनचन्दनानां प्रक्षालनात् कलिन्दकन्या मथुरां गता अपि गङ्गोर्मिसंसक्तजला इव भाति ॥ ४८ ॥ तार्क्ष्यात् त्रस्तेन यमुनौकसा कालियेन विसृष्टं वक्षःस्थलव्यापिरुचं

---

জাতিবৈরী জন্তুগণ সিদ্ধাশ্রম আশ্রয় করিয়া, স্বাভাবিক বিরোধভাব পরিত্যাগপূর্ব্বক বাস করে, সেইরূপ পরস্পর বিরুদ্ধ গুণগণ স্বাভাবিক বিরোধ পরিত্যাগ করিয়া এই রাজাতে একাধারে বাস করিতেছে ॥ ৪৬ ॥ এই রাজার চন্দ্রের ন্যায় নয়নরঞ্জন কান্তি নিজ গৃহে সন্নিবিষ্ট রহিয়াছে, কিন্তু ইঁহার দুঃসহ তেজ শত্রুনগরের তৃণাচ্ছাদিত হর্ম্ম্যোপরি সন্নিবিষ্ট হইয়াছে ॥ ৪৭ ॥ যে সুষেণের জলবিহারকালে, অন্তঃপুরিকাগণের স্তনাবলী হইতে চন্দনানুলেপন প্রক্ষালিত হইলে, কালিন্দী নদী মথুরার সান্নিধ্যেও যেন গঙ্গাজলসংসর্গবশতঃ ধবলিমা ধারণ করিয়া থাকে ॥ ৪৮ ॥ যমুনাবাসী কালিয় নাগ একদা গরুড়ের ভয়ে ভীত হইয়া শরণাগত হইলে, সুষেণ তাঁহাকে রক্ষা করেন। সেই হেতু

---

46. This king who has performed sacrifices according to the prescribed rules, is of the race of the Nipas. In him conflicting virtues, like animals living in the tranquil hermitage of a sage, have given up their natural antagonism to each other.

47. His beauty which is as grateful to the eye as that of the moon, remains in his own home, while his prowess so irresistible dwells in his enemies' towns where the tops of their mansions are overgrown with grass.

48. While he with the ladies of his harem sports in the waters of the Yamuna, that river tinged with the sandal unguents washed off from their breasts, appears even in Mathura, as if she had united her waters with the waves of the Ganges.

49. The snake Kaliya for fear of Garuda, took up his abode in the Yamuna and presented him with a gem, which he

मणिं दधानः सः सकौस्तुभं कृष्णं ह्रेपयति इव ॥४९॥ हे सुन्दरि, अमुं युवानं भर्तारं सम्भाव्य मृदुप्रवालोत्तरपुष्पशय्ये चैत्ररथात् अनूने वृन्दावने यौवनश्रीः निर्विश्यताम् ॥५०॥ प्रावृषि कान्तासु गोवर्द्धनकन्दरासु अम्भःपृषतोक्षितानि शैलेयगन्धीनि शिलातलानि अध्यास्य कलापिनां नृत्यं पश्य च ॥५१॥ उच—उचति। औचीत्, उचाञ्चकार। उचयम्। आवर्त्तमनोज्ञनाभिः अन्यवधूः भवित्री सा सागरगामिनी स्रोतोवहा मार्गवशात् उपेतं महीधरम् इव तं नृपं व्यत्यगात् ॥५२॥ अथ भुजिष्या अङ्गराजादुदितमुखं

---

নাগরাজ ইঁহাকে যে এক মণি প্রদান করেন, তাহাতে ইঁহার বক্ষঃস্থল উদ্দীপিত করিয়া কৌস্তুভধারী কৃষ্ণকেও লজ্জা দিতেছে ॥ ৪৯ ॥ সুন্দরি, ইঁহাকে পতিত্বে বরণ করিয়া কুবেরোদ্যানসদৃশ রমাকাননবিরাজিত বৃন্দাবনে কোমল প্রবালের আস্তরণযুক্ত পুষ্পশয্যায় যৌবনসম্পত্তি উপভোগ কর ॥ ৫০ ॥ এবং বর্ষাকালে মনোহর গোবর্দ্ধনগিরির কন্দরে বারিবিন্দুসিক্ত শৈলেয়সুরভিত শিলাতলে উপবেশন করিয়া ময়ূরগণের নৃত্য সন্দর্শন কর ॥ ৫১ ॥ যেমন সাগরগামিনী নদী পথিমধ্যে স্থিত পর্ব্বতকে অতিক্রম করিয়া যায়, সেইরূপ জলাবর্ত্তসদৃশ সুগভীর নাভিশালিনী, অন্যের ভাবিবধূ ইন্দুমতী সেই রাজাকে অতিক্রম করিয়া চলিলেন ॥ ৫২ ॥ অনন্তর

---

wears on his breast illumined with its splendour and thus puts to shame Krishna with his diamond Kaustubha.

50. Accepting this youth as thy husband, O fair one, do thou enjoy the treasure of thy youth on a couch of flowers overspread with tender foliage in Vrindabana which is not inferior to the park of Kuvera.

51. And in the rainy season sitting thyself on slabs of stone sprinkled with watery particles and perfumed with storax, do thou look at the dance of the peacocks in the beautiful caves *of the Govardhana.*

52. Destined to be the wife of another, she with navel lovely as an eddy, passed him by, just as a stream flowing towards the sea passes by a hill which it meets in its course.

53. Then the maid thus addressed the damsel with face

सादितशत्रुपक्षं हेमाङ्गदं नाम कलिङ्गनाथम् आसेदुषीम् अबालेन्दुमुखीं बालां बभाषे॥५३॥ महेन्द्राद्रिसमानसारः असौ महेन्द्रस्य महोदधेश्च पतिः, यस्य यात्रासु क्षरत्सैन्यगजच्छलेन महेन्द्रः पुरः याति इव ॥५४॥ सुभुजः चापभृतां पुरोगः यः बन्दीकृतानां रिपुश्रियां साञ्जनबाष्पसेके पद्धती इव द्वे ज्याघातरेखे भुजाभ्यां बिभर्ति ॥५५॥ आत्मनः सद्मनि सुप्तं यं सन्निकृष्टः प्रासादवातायनदृश्यवीचिः मन्द्रध्वनित्याजितयामतूर्यः अर्णवः एव

---

কিঙ্করী সুনন্দা কেয়ূরালঙ্কৃত ভুজশালী শত্রুনিসূদন কলিঙ্গরাজ হেমাঙ্গদের নিকট উপস্থিত হইয়া পূর্ণেন্দুমুখী নবযৌবনশালিনী ইন্দুমতীকে বলিল ॥ ৫৩ ॥ বলে মহেন্দ্রগিরির তুল্য এই হেমাঙ্গদ, মহেন্দ্রনামক কুলপর্ব্বতের এবং সমুদ্রের অধীশ্বর। ইঁহার যুদ্ধকালে মদস্রাবী গজসৈন্যের ছলে যেন স্বয়ং মহেন্দ্রপর্ব্বত অগ্রে অগ্রে গমন করেন ॥ ৫৪ ॥ ধনুর্দ্ধারিগণের অগ্রগণ্য সুবাহুসম্পন্ন এই রাজা নিয়ত ধনুর্গুণ আকর্ষণ করায় ইঁহার দুই হস্তে দুইটী রেখা পড়িয়াছে। তাহাতে বোধ হয় যেন, শত্রুগণের লক্ষ্মীর আসিবার জন্য দুইটী পথ লক্ষ্মীর কজ্জলাক্ত বাষ্পজলে সিক্ত হইয়া রহিয়াছে ॥৫৫॥ এই রাজার বাসগৃহ সমুদ্রসন্নিহিত, একারণ প্রাসাদের গবাক্ষ হইতেই সাগরের তরঙ্গমালা দেখিতে পাওয়া যায়, এবং যখন ইনি গৃহে সুপ্ত থাকেন

---

resembling the full moon, when she got near Hemangada, the ruler of Kalinga with his arms clasped with bracelets, who had overcome the whole band of his foes.

54. This king is equal to mount Mahendra in strength, and is the lord of that mountain as well as of the sea ; and in his expeditions mount Mahendra leads the van, as it were, in the form of ichor-discharging elephants.

55. This king with well-shaped arms, who is the foremost of archers, has scars on both of his arms caused by the strokes of the bow-string, and those two scars being in the shape of lines, appear like the paths followed by the captured fortunes of his foes and bedewed with their tears blackened with collyrium.

56. The sea itself, being so near that its waves can be seen

प्रबोधयति ॥५६॥ अनेन सार्द्धं तालीवनमर्म्मरेषु समुद्रस्य तीरेषु द्वीपान्तरानीतलवङ्गपुष्पैः मरुद्भिः अपाकृतस्वेदलवा सती विहर ॥५७॥ आकृतिलोभनीया विदर्भराजावरजा तया एवं प्रलोभिता अपि नीत्या दूरहृता लक्ष्मीः प्रतिकूलदैवात् (पुंसः) इव तस्मात् अपावर्त्तत ॥५८॥ अथ दौवारिकी देवरूपम् उरगाख्यस्य पुरस्य नाथम् एत्य, "हे चकोराक्षि, इतः विलोकय" इति पूर्व्वानुशिष्टां भोज्यां निजगाद ॥५९॥ अंसा-

---

তখন ইঁহাকে জাগরিত করিবার জন্য প্রহরাবসানসূচক তূর্য্যধ্বনির আবশ্যকতা হয় না, গম্ভীর ধ্বনি দ্বারা সমুদ্রই তূর্য্যের কার্য্য করেন ॥৫৬॥ তুমি ইঁহার প্রেয়সী হইয়া মর্ম্মরধ্বনিকারী তালীবনে সুশোভিত সমুদ্রের তটে ইঁহার সহিত বিহার কর। এরূপ করিলে দ্বীপান্তরের লবঙ্গকুসুমের মনোহর সৌরভ বহনপূর্ব্বক সমীরণ তোমার শ্রমজনিত ঘর্ম্মবিন্দু অপনীত করিবে ॥৫৭॥ ইন্দুমতী প্রকৃত রূপসৌন্দর্য্যেই প্রলোভিত হইতে পারেন, এজন্য সুনন্দার এতাদৃশ কেবল-মাত্র প্রলোভনে না ভুলিয়া হেমাঙ্গদের নিকট হইতে ফিরিয়া চলিলেন। যেমন পুরুষকারদ্বারা বহুদূরপর্য্যন্ত আকৃষ্ট হইয়াও লক্ষ্মী ভাগ্যহীন পুরুষের নিকট হইতে বিমুখ হইয়া চলিয়া যান, তদ্রূপ ॥৫৮॥ অনন্তর দৌবারিকী সুনন্দা দেবরূপী নাগপুরেশ্বরের নিকট আসিয়া, "হে চকোরাক্ষি ! এই দিকে দৃষ্টিপাত কর," এই বলিয়া পরে ইন্দুমতীকে বলিল ॥৫৯॥ ইনি পাণ্ড্যনামক জনপদের

---

from his palace-windows, awakes him while sleeping in his own room, and by its deep booming, makes him discard the gong that sounds the watches.

57. Do thou sport with this prince on the sea-beach murmuring with palm-groves, having the drops of thy perspiration wiped off with the breezes that carry clove-flowers from other continents.

58. The younger sister of the king of the Vidarbhas who could only be attracted by real personal charms, turned away from him though she was thus tempted by her maid; just as good luck, though drawn far by policy, flies off from one to whom fate is not favourable.

पिनर्द्धमहारः हरिचन्दनेन कृताङ्गरागः अयं पाण्ड्यः, बालातपरक्तसानुः सनिर्झरोद्गारः अद्रिराजः इव आभाति ॥ ६० ॥ विन्ध्यस्य महाद्रेः संस्तम्भयिता निःशेषपीतोज्झितसिन्धुराजः अगस्त्यः अश्वमेधावभृथार्द्रमूर्त्तेः यस्य प्रीत्या सौस्नातिकः भवति ॥ ६१ ॥ पुरा दृप्तः जनस्थानविमर्द्दशङ्की लङ्काधिपतिः हरात् दुरापम् अस्त्रम् आप्तवता येन सन्धाय इन्द्रलोकावजयाय प्रतस्थे ॥ ६२ ॥ महाकुलीनेन अनेन पाणौ विधिवत् गृहीते

---

রাজা, ইঁহার গলদেশে হারাবলী লম্বমান হওয়াতে এবং অঙ্গরাগ হরিচন্দনের দ্বারা সম্পন্ন হওয়াতে, বালারুণরাগে রঞ্জিত নির্ঝরোদ্গারী অদ্রিরাজের ন্যায় শোভা পাইতেছেন ॥ ৬০ ॥ যিনি বিন্ধ্যগিরিকে স্তম্ভিত করিয়াছেন, এবং জলধিকে নিঃশেষে পান করিয়া পুনর্ব্বার উদ্গীর্ণ করিয়াছেন, সেই অগস্ত্য ঋষি প্রীতমানসে অশ্বমেধ যজ্ঞের অবসানে স্নান করিয়া উঠিলে "স্বচ্ছন্দে স্নান হইল কি না" ইঁহাকে জিজ্ঞাসা করেন ॥ ৬১ ॥ পূর্ব্বকালে পাণ্ড্যরাজ মহাদেবের নিকট হইতে দুর্লভ অস্ত্র লাভ করিয়াছিলেন। ইনি পাছে জনস্থান আক্রমণ করেন, এই আশঙ্কা করিয়া বলদর্পিত লঙ্কাধিপতি ইঁহার সহিত সন্ধি করিয়া ইন্দ্রলোকবিজয়ার্থ যাত্রা করিয়াছিলেন ॥ ৬২ ॥ মহাকুলপ্রসূত এই ভূপতি যথাশাস্ত্র তোমার পাণিগ্রহণ করিলে, তুমি আর পৃথিবী উভয়েই, রত্নখচিত

---

was equal to a god, the porteress first said to the princess of Bhoja descent, "look here, O thou, with eyes like a partridge," and then addressed her thus :—

60. This is the king of the Pandyas, wearing necklace dangling over his shoulders, and anointed with sandel-unguents, so that he shines forth like the prince of mountains with cascades gushing down and with ridges gilded with the orient sun.

61. That Agastya who restrained the great mountain Vindya, and who first drank up and then restored the ocean, enquires after his auspicious ablutions, when his body is wet on account of his bathing at the conclusion of an Asvamedha sacrifice.

62. Long ago the haughty Ravana apprehending the subjugation of Janasthana, made peace with him who had obtain-

सति (त्वं) गुर्वी मही इव रत्नानुविद्धार्णवमेखलायाः दक्षिणस्याः दिशः सपत्नी भव ॥६३॥ व्यध—विध्यति। अव्याक्षीत्। विव्याध। कर्म्मणि विध्यते, अव्याधि। विव्यधे। लृटि विव्यत्स्यति। यङि वेविध्यते। णिचि व्याधयति, अविव्यधत्। (त्वं) ताम्बूलवल्लीपरिणद्धपूगासु एलालतालिङ्गितचन्दनासु तमालपत्रास्तरणासु मलयस्थलीषु सन् रन्तुं प्रसीद ॥६४॥ विह—विहरति। अविहार्षीत्। विजहार। असौ नृपः इन्दीवरश्यामतनुः, त्वं रोचनागौरशरीरयष्टिः, तडित्तोयदयोः इव वां योगः अन्योन्यशोभापरिवृद्धये अस्तु ॥६५॥ विदर्भाधिपतेः स्वसुः चेतसि तदीयः उपदेशः दिवाकरादर्शनबद्धकोषे

---

রত্নরূপ চন্দ্রহারভূষিত দাক্ষিণাত্যের সপত্নী হইবে ॥৬৩॥ এবং যথায় তাম্বূললতা পূগবৃক্ষকে বেষ্টন করিয়া আছে, এবং এলালতা চন্দনতরুকে আলিঙ্গন করিয়া রহিয়াছে, তমালপত্রের আস্তরণযুক্ত সেই মলয়গিরির উপত্যকাতে প্রসন্নমনে নিরন্তর ক্রীড়া কর ॥৬৪॥ এই রাজা ইন্দীবরতুল্যশ্যামকলেবর, আর তুমি গোরোচনাসদৃশগৌরাঙ্গী, অতএব বিদ্যুৎ ও মেঘের মত তোমাদের মিলনে পরস্পরের শোভা বৃদ্ধি প্রাপ্ত হউক ॥৬৫॥ যেমন দিবাকরের অদর্শনে মুকুলিত যে পদ্ম তাহাতে চন্দ্রকিরণ স্থান পায় না, তেমনি বিদর্ভাধিপতির

---

ed a most rare weapon from the god Hara, and then departed for the conquest of Indra's realms.

63. When thy hand is properly received in marriage by this high-born prince, thou shalt be like this great earth the co-wife of the Southern-quarter having for her waist-band the sea abounding in jewels.

64. Be thou graciously pleased to sport in the dales of mount Malaya, where areca-trees are clasped with betel-creepers, and where sandel-wood trees are embraced by the twining cardamom-creepers, and which are over-spread with *tamala* leaves.

65. The body of that king is as dark as a blue lotus and thy slender form is as fair as saffron. So may your union like that between cloud and lightning set off each other's beauty.

66. Her exhortations found no room in the mind of the sister of Bhoja, just as the rays of the moon cannot penetrate

अरविन्दे नयननाथांश इव अन्तरं न लेभे ॥ ६६ ॥ पतिम्वरा सा राज्ञी सञ्चारिणी दीपशिखा इव यं यं व्यतीयाय, स स भूमिपालः नरेन्द्रमार्गाट्टः इव विवर्णभावं प्रपेदे ॥६७॥ तस्याम् उपस्थितायां रघोः सूनुः, "मां वृणीत न वा" इति समाकुलः अभूत्; अस्य वामेतरः बाहुः केयूरबन्धोच्छ्वसितेन संशयं नुनोद ॥ ६८ ॥ वृ—वृणाति, वृणीते। अवारीत्, अवरिष्ट, अवृष्ट। ववार, ववरे। सनि विवरीषति ते। वुवूर्षति-ते। यङि वेवूर्य्यते। वूर्त्वा, वूर्णः। वृ—वरति-ते, वृणोति, वृणुते। अवारीत्, अवरिष्ट, अवृष्ट। ववार, वव्रे। यङि वेव्रीयते। वारयति, अवीवरत्। वृत.। कुमारी सर्व्वावयवानवद्यं तं प्राप्य अन्योपगमात् व्यावर्त्तत, यथाहि षट्पदाली प्रफुल्लं सहकारम् एत्य वृक्षान्तरं न

ভগিনী ইন্দুমতীর চিত্তেও সুনন্দার উপদেশ প্রবেশ করিতে পারিল না ॥ ৬৬ ॥ পতিম্বরা ইন্দুমতী যে যে রাজাকে অতিক্রম করিয়া গেলেন, সেই সেই রাজা বিবর্ণভাব ধারণ করিলেন, যেমন রজনীযোগে একটা মসাল রাজপথের একস্থান হইতে স্থানান্তরে নীত হইলে যে যে প্রাসাদ ছাড়াইয়া যাওয়া হয়, তাহা (অন্ধকারে) মলিনভাব প্রাপ্ত হয়, তদ্রূপ ॥ ৬৭ ॥ ইন্দুমতী নিকটে উপস্থিত হইলে, "আমাকে বরণ করিবেন কি না" এই ভাবিয়া রঘুতনয় অত্যন্ত ব্যাকুল হইলেন। কিন্তু দক্ষিণ বাহুর যে অংশে কেয়ূরবন্ধন করে, সেই স্থানের স্পন্দন হওয়াতে অজের সে সন্দেহ অপনীত হইল ॥ ৬৮ ॥ কুমারী সর্ব্বাঙ্গ-সুন্দর সেই অজকে প্রাপ্ত হইয়া, অন্যের নিকট গমনে বিরত হইলেন। কারণ

into a lotus which has folded its petals owing to the disappearance of the sun.

67. Each king in succession, that was passed by the princess, desirous to choose her own husband, turned pale, as house after house in the high street of a town is left in darkness when a moving torch passes it by.

68. When she appeared before him, the son of Raghu, became greatly agitated with the doubt, "will she select me or not," but the throbbing of that part of his right arm where the bracelet is fastened, removed his doubt.

69. Having reached him, faultless in all his limbs, the princess refrained from resorting to another; just as a row of

काङ्क्षति ॥ ६९ ॥ काङ्क्ष—काङ्क्षति, अकाङ्क्षीत्, चकाङ्क्ष । सनि चिकाङ्क्षिषति । यङि चाकाङ्क्ष्यते । णिचि काङ्क्षयति, अचकाङ्क्षत् । इन्दुप्रभां इन्दुमतीं तस्मिन् समावेशितचित्तवृत्तिम् अवेत्य अनुक्रमज्ञा सुनन्दा सविस्तरम् इदं वाक्यं वक्तुं प्रचक्रमे ॥ ७० ॥ इक्ष्वाकुवंश्यः नृपाणां ककुदम् आहितलक्षणः ककुत्स्थः इति (राजा) अभूत्, उदारचेताः उत्तरकोसलेन्द्राः यतः श्लाघ्यं काकुत्स्थशब्दं दधति ॥ ७१ ॥ धा—दधाति, धत्तः, दधति । धत्ते । अधात्, अधित । दधौ, दधे । सनि धित्सति-ते । यङि देधीयते । णिचि धापयति, अदीधपत् । यः संयति महोक्षरूपम् महेन्द्रम् आस्थाय प्राप्तपिनाकिलीलः सन् बाणैः असुराङ्गनानां गण्डस्थलीः प्रोषितपत्रलेखाः चकार ॥ ७२ ॥ यः ऐरावतास्फालनविश्लथम्

অলিপঙ্‌ক্তি প্রফুল্ল সহকারতরুকে পাইলে বৃক্ষান্তর প্রার্থনা করে না ॥ ৬৯ ॥ বাক্যবিন্যাসে সুনিপুণা সুনন্দা ইন্দুর ন্যায় কান্তিশালিনী ইন্দুমতী অজের প্রতি চিত্ত সমর্পণ করিয়াছেন দেখিয়া সবিস্তরে এই বাক্যটী বলিতে আরম্ভ করিলেন ॥ ৭০ ॥ ইক্ষ্বাকুবংশে নরপতিদিগের মধ্যে শ্রেষ্ঠ ককুৎস্থ নামে এক রাজা ছিলেন। কোশলরাজ্যের উদারপ্রকৃতি ভূপতিগণ ককুৎস্থ হইতেই শ্লাঘ্য "কাকুৎস্থ" এই উপাধি ধারণ করিতেছেন ॥ ৭১ ॥ যে ককুৎস্থ সমরক্ষেত্রে বৃষরূপী ইন্দ্রের পৃষ্ঠে আরোহণ করিয়া, মহাদেবের শোভা অনুকরণপূর্ব্বক বাণদ্বারা অসুরগণ নিধন করিতেন এবং তন্নিবন্ধন তাহাদের রমণীদিগের গণ্ডস্থল

black bees do not seek for other trees when they have come across a full-blown mango tree.

70. Having observed that Indumati as resplendent as the moon had set her heart on him, Sunanda, versed in the art of speaking, began to deliver the following speech at length.

71. There was a king of the dynasty of Ikshvaku, Kakutstha by name, who held the foremost place among kings and was celebrated for his virtues. From him the high-minded rulers of Uttarakosala bear the proud title of Kakutsha.

72. In battle, taking his seat on the back of Mahendra in the guise of a huge bull, and thereby rivalling the attitude of Pinaki, he banished with his arrows all painting from the cheeks of the Asura-ladies.

(ऐन्द्रम्) अङ्गदम् अङ्गदेन संघट्टयन् स्वाम् अग्र्यां मूर्त्तिम् उपेयुषः अपि गोत्रभिदः अर्द्धासनम् अधितष्ठौ ॥ ७३ ॥ घट्ट—घट्टते, अघट्टिष्ट, जघट्टे। घट्टयति, अजघट्टत्। घट्टयामास। उरुकीर्त्तिः कुलप्रदीपः दिलीपः नृपतिः तस्य कुले जातः, यः किल, शक्राभ्यसूया-विनिवृत्तये एकोनशतक्रतुत्वे अतिष्ठत् ॥ ७४ ॥ यस्मिन् महीं शासति विहारार्द्धपथे निद्रां गतानां वाणिनीनाम् अंशुकानि वातः अपि न अस्रंसयत्, आहरणाय कः हस्तं प्रसारयेत् ॥ ७५ ॥ सृ—सरति, असार्षीत्, ससार। सनि सिसीर्षति। यङि सेस्रीयते। णिचि सारयति, असीसरत्। विश्वजितः महाक्रतोः प्रयोक्ता पुत्रः रघुः तस्य पदं प्रशास्ति, यः चतुर्दिगा-

---

পত্ররচনাশূন্য করিয়া দিতেন ॥ ৭২ ॥ ইন্দ্র বৃষরূপ পরিত্যাগপূর্ব্বক স্বাভাবিক মহৎ কলেবর পুনঃ প্রাপ্ত হইয়া সেই রাজাকে আসনার্দ্ধে বসাইতেন, আর ঐরাবতের প্রোৎসাহনার্থ তাড়ননিবন্ধন শিথিল যে ইন্দ্রের কেয়ূর, তাহাতে তদীয় কেয়ূরের সংঘর্ষণ হইত ॥ ৭৩ ॥ সেই ভূপতির বংশে মহাকীর্ত্তিশালী কুলের প্রদীপস্বরূপ দিলীপ নামে রাজা জন্মগ্রহণ করেন। যে দিলীপ ইন্দ্রের বৈরপরিহারের জন্য, এক কম এক শত যজ্ঞ করিয়াই ক্ষান্ত হইয়াছিলেন ॥ ৭৪ ॥ যে দিলীপের শাসনসময়ে মদমত্ত বারবিলাসিনীগণ বিহারস্থানে যাইতে অর্দ্ধপথে নিদ্রিত হইয়া পড়িলে, বায়ুও তাহাদের বসন সরাইতে সমর্থ হয় নাই, অন্য কে আর হস্ত প্রসারণ করিবে ? ॥ ৭৫ ॥ তাঁহার পুত্র রঘু এক্ষণে রাজ্য শাসন করিতেছেন। যে রঘু চতুর্দ্দিক হইতে অর্থরাশি সঞ্চয় করিয়া, বিশ্বজিৎ যজ্ঞ অনুষ্ঠান করেন, তন্নিবন্ধন তদীয় প্রভূত সম্পত্তির মধ্যে

---

73. Brushing with his own bracelet the bracelet of Indra slackened by goading Airavata, he sat on the same seat with that deity, even when he had assumed his own exalted form.

74. King Dilipa of great renown was born in that race as the light thereof, who in order to disarm the jealousy of Indra, contented himself with a hundred sacrifices short only by one.

75. In whose reign, even the breeze did not dare to flutter the clothes of drunken women who had fallen asleep on the road halfway to their orgies, but to steal them who could stretch out his hands ?

76 His son Raghu, the performer of the great sacrifice,

वर्ज्जितसञ्चितां विभूतिं मृत्पात्रशेषाम् अकरोत् ॥७६॥ वृज—वर्ज्जे, वृणक्ति, वर्ज्जति। अवृक्त, अवृणक्, ववर्ज्ज, ववृजे। अवर्ज्जीत्। अवर्ज्जिष्ट। वृजि विवर्ज्जिषते। यङि वरीवृज्यते। णिचि वर्ज्जयति, अववर्ज्जत्। अद्रीन् आरूढम्, उदधीन् वितीर्णं, भुजङ्गमानां वसतिं प्रविष्टम्, ऊर्द्ध्वं गतम्, अनुबन्धि च, यस्य यशः इयत्तया परिच्छेत्तुं न शक्यम् ॥७७॥ असौ कुमारः अजः जयन्तः

त्रिविष्टपस्य पतिम् इव तम् अनुजातः, यः दम्यः अपि भुवनस्य गुर्वीं धुरं धुर्य्येण पित्रा सदृशं बिभर्त्ति ॥७८॥ कुलेन, कान्त्या, नवेन वयसा, विनयप्रधानैः तैः तैः गुणैः, आत्मनः तुल्यम् अमुं त्वं वृणीष्व, रत्नं काञ्चनेन समागच्छतु ॥७९॥ ततः सुनन्दावचनावसाने

কেবল একটী মৃৎপাত্রমাত্র অবশিষ্ট ছিল ॥ ৭৬ ॥ রঘুর অবিচ্ছিন্ন যশের ইয়ত্তা নাই, তাঁহার যশ ভূধরশৃঙ্গে আরোহণ করিয়াছে, উদধির পারে গমন করিয়াছে, নাগলোকে প্রবিষ্ট হইয়াছে, এবং স্বর্গলোকে উঠিয়াছে ॥ ৭৭ ॥ যেমন জয়ন্ত ইন্দ্র হইতে, সেইরূপ ইনিও রঘু হইতে জন্মলাভ করিয়াছেন। এই অজ দমনীয় হইয়াও, ধুরন্ধর পিতার সহিত তুল্যরূপে মেদিনীর গুরুভার বহন করিতেছেন ॥ ৭৮ ॥ ইনি কুল, রূপ, নবীন বয়স, এবং বিনয়াদিগুণে তোমার অনুরূপ, অতএব ইহাঁকে বরণ কর। মণি কাঞ্চনের সহিত মিলিত হউক ॥ ৭৯ ॥ সুনন্দার বচনাবসান হইলে পর, রাজকন্যা

Visvajit, is now ruling over his dominions, who reduced the wealth yielded by and amassed from the four quarters of the globe to an earthen pot.

77. Whose fame has ascended the mountains, crossed the oceans, entered into the abode of the serpents, risen up to heaven and still continues to expand, so that it cannot be measured by any standard.

78. This prince, Aja by name, is sprung from him, just as Jayanta was born of the lord of heaven, who though of an age at which one ought to be under some tutor, sustains the weight of the world's government equally with his father inured to such task.

79. Do thou elect this prince who is thy equal in respect of pedigree, beauty, youth, modesty and various other virtues, so that jewel may unite with gold.

नरेन्द्रकन्या लज्जां तनूकृत्य प्रसादामलया दृष्ट्या संवरणस्रजा इव कुमारं प्रत्यग्रहीत् ॥८०॥ सा शालीनतया तस्मिन् यूनि अभिलाषबन्धं वक्तुं न शशाक, सः रोमाञ्चलक्ष्येण अरालकेश्याः गात्रयष्टिं भित्त्वा निराक्रामत् ॥८१॥ सख्यां तथागतायां सत्यां सखी वेत्रभृत् "आर्ये अन्यतः व्रजाम" इति परिहासपूर्वम् आबभाषे, अथ वधूः असूयाकुटिलम् एनां ददर्श ॥८२॥ करभोपमोरुः सा चूर्णगौरं गुणं मूर्त्तम् अनुरागम् इव धात्र्याः कराभ्यां रघुनन्दनस्य कण्ठे यथाप्रदेशम् आसञ्जयामास ॥८३॥ वरेण्यः सः विशालवक्षःस्थल-

---

ইন্দুমতী লজ্জার কিঞ্চিৎ লাঘব করিয়া, চিত্তপ্রসাদপ্রযুক্ত নির্ম্মল যে দৃষ্টি, তাহাই যেন বরমাল্য, তদ্দ্বারা অজকে বরণ করিলেন ॥ ৮০ ॥ সেই কুমারী শালীনতানিবন্ধন অজের প্রতি যে নিজের আসক্তি, তাহা ব্যক্ত করিতে পারিলেন না। কিন্তু সেই আসক্তি সেই কুঞ্চিতকেশীর গাত্রযষ্টি ভেদ করিয়া রোমাঞ্চচ্ছলে নির্গত হইয়া পড়িল ॥ ৮১ ॥ সুনন্দা ইন্দুমতীকে তদবস্থ দেখিয়া পরিহাস পূর্ব্বক কহিল। "আর্য্যে! অন্যত্র যাওয়া যাউক;" তখন বধূ ক্রোধে কুটিলভাবে তাহার প্রতি দৃষ্টিপাত করিলেন ॥ ৮২ ॥ কুমারী ধাত্রীর হস্তদ্বারা মঙ্গলচূর্ণে পিঙ্গলবর্ণ একগাছি মালা রঘুতনয়ের কণ্ঠে পরাইয়া দিলেন। সে ত মালা নয়, যেন মূর্ত্তিমান্ অনুরাগ ॥ ৮৩ ॥ বরণীয় অজ মাঙ্গল্যপুষ্পে রচিত

---

80. Then at the conclusion of Sunanda's speech, the princess overcame her bashfulness and accepted the prince with a glance glistening with joy as if with the election-wreath.

81. She on account of her modesty could not speak out her sentiments concerning him; but they came out in the guise of horripilation, having parted asunder, as it were, the slender limbs of that curl-haired damsel.

82. When she was in that state, her friend, the holder of the cane said, with a scornful laugh, "my noble lady, let us go on to another suitor," on which the bride frowned on her askance from from displeasure.

83. The princess with shapely limbs, made the nurse put in the right place on his neck a wreath grey with auspicious powder, as if it were her own love in manifest shape.

लम्बया मङ्गलपुष्पमय्या तया स्रजा विदर्भराजावरजां कण्ठार्पितबाहुपाशाम् अमंस्त ॥८४॥ तत्र समगुणयोगप्रीतयः पौराः "इयम् ( अजसंगता इन्दुमती ) मेघमुक्तं शशिनम् उपगता कौमुदी, अनुरूपं जलनिधिम् अवतीर्णा जह्नुकन्या" इति नृपाणां श्रवणकटु एकवाक्यं विवव्रुः ॥ ८५ ॥ एकतः प्रमुदितवरपक्षम्, अन्यतः वितानं, तत् क्षितिपतिमण्डलम् उषसि प्रफुल्लपद्मं कुमुदवनप्रतिपन्ननिद्रं सरः इव आसीत् ॥ ८६ ॥

---

সেই মালা বিশাল বক্ষঃস্থলে লম্বমান দেখিয়া মনে করিতে লাগিলেন, যেন স্বয়ং বিদর্ভরাজভগিনী তাঁহার গলে ভুজপাশ অর্পণ করিয়াছেন ॥ ৮৪ ॥ "এই কুমারী মেঘমুক্ত অনুরূপ চন্দ্রমার সহিত মিলিত জ্যোৎস্নাস্বরূপ, এবং অনুরূপ জলনিধির সঙ্গে সঙ্গত জাহ্নবীস্বরূপ;" তত্রত্য পুরবাসিগণ সমগুণশালী বধূবরের মিলনে প্রীত হইয়া, পূর্ব্বোক্ত বাক্যসকল বলিতে লাগিল; কিন্তু তাহা ভূপতিবর্গের পক্ষে শ্রুতিকটু হইয়াছিল ॥ ৮৫ ॥ সেই স্বয়ম্বরসমাজের এক পার্শ্বে বরপক্ষ উল্লাসপূর্ণ, আর অপর পার্শ্বে রাজবর্গ বিষাদে শূন্যহৃদয় হইয়া রহিল; যেমন প্রভাতে একটী সরোবরের একদিকে কমলাবলী প্রফুল্ল, আর অন্য দিকে কুমুদমালা মুদ্রিত হইলে শোভা হয়, তদ্রূপ ॥ ৮৬ ॥

---

84. When the wreath woven of auspicious flowers was dangling over his broad chest, that excellent prince felt as if the younger sister herself of Vidharva's king had flung her fair arms round his neck.

85. She is the moon-light itself that has joined the moon free from clouds, she is the river Ganga that has united itself with the ocean so worthy of it; thus spoke the citizens with one accord, delighted at the union of that couple who were well-matched, though their speech was like gall and wormwood to the ears of the king.

86. On the one side was the bridegroom's party rejoicing, and on the other were the kings appearing blank in despair so that the whole scene resembled a lake at day-break with lotuses unfolding their petals, and kumada-lilies closing in slumber.

—•—•—

# सप्तमः सर्गः ।



अथ विदर्भनाथः सदृशेन उपयन्त्रा युक्ताम् (अतएव) साक्षात् स्कन्देन युक्तां देवसेनाम् इव स्थितां स्वसारम् आदाय पुरप्रवेशाभिमुखः बभूव ॥ १ ॥ भोज्यां प्रति व्यर्थमनोरथत्वात् रूपेषु वेशेषु च साभ्यसूयाः (अतएव) विभातग्रहमन्दभासः पृथिवीक्षितः अपि सेनानिवेशान् जग्मुः ॥ २ ॥ तत्र शच्याः सान्निध्ययोगात् स्वयम्वरक्षोभकृताम् अभावः किल, तेन काकुत्स्थम् उद्दिश्य समत्सरः अपि क्षितिपाललोकः शशाम ॥ ३ ॥

---

যেমন মূর্ত্তিমতী দেবসেনা কার্ত্তিকেয়ের সহিত মিলিত হইয়াছিলেন, তেমনি অনুরূপ বরের সহিত মিলিত ভগিনীকে সমভিব্যাহারে লইয়া, বিদর্ভরাজ নগরে প্রবেশার্থ উদ্যত হইলেন ॥ ১ ॥ ভূপালগণও ইন্দুমতীর প্রতি নিরাশ হইয়া নিজের রূপ ও বেশভূষার উপব বিদ্বেষ প্রকাশ করত স্ব স্ব শিবিরে প্রত্যাগমন করিলেন। তৎকালে তাঁহারা প্রভাতকালীন গ্রহগণের ন্যায় প্রভাহীন হইয়াছিলেন ॥ ২ ॥ তথায় শচীর আবির্ভাবনিবন্ধন কেহই স্বয়ম্বরেব বিঘ্ন করিতে পারে নাই। তৎপ্রযুক্ত ভূপালগণ ককুৎস্থকুলকুমারের প্রতি মাৎসর্য্যযুক্ত হইয়াও শান্তভাব অবলম্বন করিয়াছিলেন ॥ ৩ ॥ তৎকালে

---

1. Then the king of Vidarbha, taking with him his sister united with a worthy bridegroom, and resembling the goddess Devasena appearing in visible form with her husband Skanda, made towards the capital.

2. The other kings also, their aspirations for the hands of Indumati proving futile hated their own beauty and dress, and looking as pale as the planets at dawn returned to their encampments.

3. Owing to the presence of Sachi, there was none to disturb the ceremony of election; so that the kings though full of resentment against Kakutstha remained quiet.

तावत् प्रकीर्णाभिनवोपचारम् इन्द्रायुधद्योतिततोरणाङ्कं ध्वजच्छायनिवारितोष्णं राजमार्गं स वरः वध्वा सह प्राप ॥ ४ ॥ ततः चामीकरजालवत्सु सौधेषु तदालोकनतत्पराणां पुरसुन्दरीणाम् इत्थं त्यक्तान्यकार्य्याणि विचेष्टितानि बभूवुः ॥ ५ ॥ सहसा आलोकमार्गं व्रजन्त्या कयाचित् उद्वेष्टनवान्तमाल्यः करेण रुद्धः अपि केशपाशः तावत् बन्धुं न सम्भावितः एव ॥ ६ ॥ बन्ध—बध्नाति । अभान्त्सीत्, बबन्ध । भन्त्स्यति । सनि बिभन्त्सति । यङि बाबध्यते । णिचि बन्धयति, अबबन्धत्, बन्धुम् । बध—बधति, बधते । बीभत्सते । बन्धुम् । वम—वमति । अवमीत् । ववाम । सनि विवमिषति । यङि वंवम्यते । वान्तम्, वमितम् । काचित् प्रसाधिकालम्बितम् द्रवरागम् एव अग्रपादम् आक्षिप्य

---

রাজমার্গ মাল্যাদি বিবিধ অভিনব সজ্জায় সমাকীর্ণ এবং ইন্দ্রধনুর ন্যায় দীপ্তিশালী তোরণাবলীতে সুশোভিত ছিল, এবং ধ্বজরাজির ছায়াতে তথাকার রৌদ্র নিবারিত হইয়াছিল; সেই রাজপথে বর বধূর সহিত উপস্থিত হইলেন ॥৪॥ অনন্তর হেমময় গবাক্ষজালযুক্ত হর্ম্ম্যের মধ্যে পুরসুন্দরীগণ অজদর্শনে উৎসুক হইয়া, যে যে কর্ম্মে নিযুক্ত ছিল, তাহা পরিত্যাগপূর্ব্বক, এই প্রকারে ব্যাপৃত হইল ॥ ৫ ॥ দ্রুতপদে গবাক্ষসমীপে যাইতে যাইতে কোন স্ত্রীর কবরী আলুলায়িত হইয়া তৎসন্নিবিষ্ট মাল্য যেমন খসিয়া পড়িবে, অমনি বাম হস্তদ্বারা কেশপাশ ধারণপূর্ব্বক চলিল, বাঁধিতে মনে হইল না ॥ ৬ ॥ কেহ বা প্রসাধিকাকর্ত্তৃক ধৃত আর্দ্ররঞ্জনযুক্ত চরণের অগ্রভাগ টানিয়া লইল এবং

---

4. The bride-groom with the bride reached the royal road, strewn with the offerings of flowers, shining with gates like the rainbow, and hung with flags that mitigated the heat by their shade.

5. Then in the mansions with golden lattices, the fair ones of the town became solely intent on watching him, and abandoning all other occupations behaved after the following manner.

6. One rushed hastily to the window, and so the tie of her braid got loose and the wreath fell down therefrom; she then held it with her hand, but did not think of tying it again.

उत्सृष्टलीलागतिः सती आगवाक्षात् पदवीम् अलक्तकाङ्कां ततान ॥ ७ ॥ अपरा दक्षिणं विलोचनम् अञ्जनेन सम्भाव्य तद्वञ्चितवामनेत्रा सती तथा एव शलाकां वहन्ती सती वातायनसन्निकर्षं ययौ ॥ ८ ॥ अन्या जालान्तरप्रेषितदृष्टिः सती प्रस्थानभिन्नां नीवीं न बबन्ध, ( किन्तु ) नाभिप्रविष्टाभरणप्रभेण हस्तेन वासः अवलम्ब्य तस्थौ ॥ ९ ॥ सत्वरम् उत्थितायाः कस्याश्चित् अर्द्धाचिता, रशना दुर्निमिते पदे पदे गलन्ती सती तदानीम्

---

বিলাসগতি পরিত্যাগপূর্ব্বক গবাক্ষপর্য্যন্ত পথ অলক্তকরাগে অঙ্কিত করিয়া দিল ॥ ৭ ॥ আর এক নারী কেবল দক্ষিণচক্ষু কজ্জলে রঞ্জিত করিয়াছে, কিন্তু বাম নেত্রটী তখনও কজ্জলে বঞ্চিত রহিয়াছে, তথাপি শলাকা ধারণ করত বাতায়নের নিকট প্রস্থান করিল ॥ ৮ ॥ অন্য একজন ত্বরিতগমনে শিথিল যে বস্ত্রগ্রন্থি, তাহা বাঁধিবার অবকাশ পায় নাই, হস্তে বসন ধারণ করিয়া গবাক্ষের অভ্যন্তর দিয়া দৃষ্টিপাত করিতে লাগিল। আর তাহার হস্তাভরণের প্রভায় নাভির অভ্যন্তরভাগ দীপ্তিযুক্ত হইল ॥ ৯ ॥ কোন রমণীর চন্দ্রহার মণি-মাণিক্যে অর্দ্ধেকমাত্র গ্রন্থন করা হইয়াছিল, এমন সময়ে সে যেমন সত্বর উঠিয়া দ্রুতপদে চলিতে লাগিল, অমনি সেই গ্রথিত বত্নগুলি এক একটী করিয়া খসিয়া পড়িতে লাগিল, অবশেষে তাহার অঙ্গুষ্ঠমূলে সংলগ্ন সূতাগাছটী

---

toilet-maid who held it, and while the dye was still wet, forgetting her usual gait which was charmingly languid, swiftly ran to the window leaving her rosy foot-prints.

8. Another who had just adorned the right eye with collyrium, balked the left eye of its due and flew, just as she was, to the window carrying the pencil in her hand.

9. Another hurried, so that the string which fastened her clothes got loose and she did not stop to tie it up again, but held her clothes with the hand, so that her navel was illumined with the lustre of ornaments worn on the wrist and stood peeping through the lattices.

10 Another rose up in haste when her ornamental girdle was only half strung with precious stones, and they fell off

अङ्गुष्ठमूलार्पितसूत्रशेषा आसीत् ॥ १० ॥ मि—मिनोति, मिनुते, मीनाति, मीनीते। अमासीत्, अमास्त। सनि मित्सति। यङि मेमीयते। मापयति, अमीमपत्। सान्द्रकुतूहलानाम् तासाम् आसवगन्धगर्भैः विलोलनेत्रभ्रमरैः मुखैः व्याप्तान्तराः गवाक्षाः सहस्रपत्राभरणाः इव आसन् ॥ ११ ॥ ता नार्य्यः राघवं दृष्टिभिः आपिबन्त्यः विषयान्तराणि न जज्ञुः, तथाहि आसां शेषेन्द्रियवृत्तिः सर्व्वात्मना चक्षुः प्रविष्टा इव ॥ १२ ॥ भोज्या परोक्षैः भूपतिभिः वृता (अपि) स्वयम्वरम् साधुं अमंस्त स्थाने, अन्यथा लक्ष्मी

---

কেবল অবশিষ্ট রহিল ॥ ১০ ॥ প্রগাঢ় কৌতূহলাক্রান্ত সেই রমণীগণের মুখমণ্ডলের অভ্যন্তর হইতে সুধাসৌরভ ভর ভর করিয়া বহির্গত হইতেছে; এবং তাহাদের নেত্ররাজি ভ্রমরাবলীর ন্যায় চঞ্চলভাবে খেলিতেছে; তাহাতে বোধ হইল, যেন গবাক্ষের অভ্যন্তর সকল কমলাবলীতে পরিপূর্ণ রহিয়াছে ॥ ১১ ॥ সেই নারীগণ নয়নদ্বারা রঘুতনয়কে এরূপ সতৃষ্ণভাবে দর্শন করিতেছিল যে, অন্য কোন বিষয় জানিতে পারে নাই। অতএব বোধ হয় যেন, তাহাদের অন্যান্য ইন্দ্রিয়ের শক্তি তৎকালে সর্ব্বতোভাবে চক্ষুতেই প্রবিষ্ট হইয়াছিল ॥ ১২ ॥ ভোজকুমারী অদৃষ্টপূর্ব্ব ভূপতিগণের প্রার্থনা জানিয়াও যে স্বয়ম্বরকেই ভাল বলিয়া বিবেচনা করিয়াছিলেন; তাহা যুক্তিসিদ্ধ হইয়াছিল। কারণ তাহা না হইলে, লক্ষ্মী যেমন নারায়ণকে প্রাপ্ত হইয়াছিলেন, তদ্রূপ আপনার অনু-

---

at every step she took in haste, so that at last nothing was left but the string clinging to the tip of her great toe.

11. The windows had their holes filled up with faces of those fair ones whose curiousity was greatly excited,—faces which smelt of wine and had rolling eyes, so that those windows seemed to be ornamented with lotuses, scented with nectar and with bees circling round them.

12. Drinking in the son of Raghu with their eyes, those females did not perceive any other sensible object, so much so, that the functions of all their other senses were, as it were, wholly concentrated in the eye.

13. They exclaimed :—"The princess Indumati courted by many an absent king, was quite right in thinking Suayamvara

यथा नारायणम् इव आत्मतुल्यं कान्तं कथं लभेत ॥ १३ ॥ स्पृहणीयशोभम् इदं द्वन्द्वं परस्परेण न अयोजयिष्यत् चेत् ( तर्हि ) प्रजानां पत्युः अस्मिन् द्वये रूपविधानयत्नः वितथः अभविष्यत् ॥ १४ ॥ इमौ रतिस्मरौ अभूतां नूनम्, तथाहि इयं बाला राज्ञां सहस्रेषु आत्मप्रतिरूपम् एव गता, हि (तथाहि) मनः जन्मान्तरसङ्गतिज्ञम् ॥१५॥ कुमारः पौरवधूमुखेभ्यः उद्गताः श्रोत्रसुखाः इति कथाः शृण्वन् मङ्गलसंविधाभिः उद्भासितं सम्बन्धिनः सद्म समाससाद ॥ १६ ॥ सद—सीदति । असदत्, ससाद । सत्स्यति । सनि सिषत्सति । यङि सासद्यते । णिचि सादयति, असीषदत् । भास—भासते, अभा-

---

রূপ পতি কিরূপে লাভ করিবেন ॥১৩॥ যদি বিধাতা সকলের বাঞ্ছনীয় শোভাশালী এই যুগলকে পরস্পরের সহিত মিলিত না করিতেন, তাহা হইলে প্রজাপতি এই উভয়ের সৌন্দর্য্য নির্ম্মাণ করিতে যে প্রয়াস পাইয়াছিলেন, তাহা বিফল হইত ॥ ১৪ ॥ ইঁহারা দুই জন পূর্ব্বজন্মে নিশ্চয়ই রতি ও কন্দর্প ছিলেন, কারণ এই বালা হাজার হাজার রাজার মধ্য হইতে নিজের অনুরূপ যে, তাঁহাকেই বাছিয়া লইলেন, তথাহি মন জন্মান্তরের সম্পর্ক জানিতে পারেই পারে॥১৫॥ পুরবধূগণের মুখমণ্ডল হইতে বিনির্গত ইত্যাদি শ্রবণসুখকর কথোপকথন শুনিতে শুনিতে কুমার অজ সম্বন্ধীর আলয়ে পৌঁছিলেন; যথায় নানাবিধ মাঙ্গলিক সুসজ্জাতে সর্ব্বত্র দেদীপ্যমান হইয়া রহিয়াছিল ॥ ১৬ ॥ অনন্তর তিনি কাম-

---

preferable, for otherwise, how could she have obtained a husband worthy of herself, just as the goddess Lukshmi obtained Narayana. ?" 8

14. "If this couple whose beauty is coveted by all, had not been united with each other, the labour which the creator took in the creation of beauty in the pair, would have been thrown away."

15. "No doubt, they were originally Rati and Kama, in as much as this damsel from among thousands of kings has selected one so worthy of herself. For certain it is, that the mind recognizes the associations formed in other states of existence."

16. Listening to these words so pleasant to the ear, which fell from the lips of the fair ones of the city, the prince reached the house of his future connection, shining with auspicious decorations

सिद्, वभाषे । भासयति, भवीभसत्, भवभासत् । ततः सः करेणुकायाः भाशु भवतीर्य्य कामरूपेश्वरदत्तहस्तः सन् भयो वैदर्भनिर्द्दिष्टम् भन्तश्चतुष्कं नारीमनांसि इव विवेश ॥१७॥ महार्हासनसंस्थितः भसौ भौजोपनीतं सरत्नं मधुपर्कमिश्रम् भर्घ्यं दुकूलयुग्मञ्च वनिताकटाक्षैः सार्द्धं जग्राह ॥ १८ ॥ दुकूलवासाः सः विनीतैः भवरोधरक्षैः स्फुटफेनराजिः उदन्वान् नवैः चन्द्रपादैः वेलासकाशम् इव वधूसमीपं निन्ये ॥ १९ ॥ तत्र भर्च्चितः भग्निकल्पः भोजपतेः पुरोधाः भाज्यादिभिः भग्निं हुत्वा तम् एव विवाहसाक्षी भाधाय

---

রূপের অধিপতির হস্ত ধারণপূর্ব্বক হস্তিনী হইতে অবতরণ করিলেন। পরে বিদর্ভপতির নিদেশানুসারে অন্তঃপুরের মধ্যবর্ত্তী প্রাঙ্গণে প্রবেশ করিলেন; সেই সঙ্গে সঙ্গে রমণীগণের অন্তঃকরণের মধ্যেও প্রবেশ করা হইল ॥১৭॥ পরে মহামূল্য সিংহাসনে উপবেশনপূর্ব্বক, ভোজরাজ কর্ত্তৃক প্রদত্ত রত্নযুক্ত অর্ঘ্য, মধুপর্ক, এবং বস্ত্রযুগ্ম, কামিনীগণের কটাক্ষের সহিত গ্রহণ করিলেন ॥ ১৮ ॥ বিনীত অন্তঃপুররক্ষকগণ পট্টবস্ত্রধারী অজকে বধূর নিকট লইয়া গেল। অভিনব চন্দ্রকিরণ ফেনরাজি-বিরাজিত সমুদ্রকে যেমন তীরভূমির নিকট লইয়া যায়, তদ্রূপ ॥ ১৯ ॥ অগ্নিতুল্য তেজস্বী রাজপুরোহিত সেই ভোজালয়ে নিজে পূজিত হইয়া অগ্নিতে আহুতি প্রদান করিলেন এবং সেই অগ্নিকেই সাক্ষী করিয়া

---

17. Then taking the support of the hand of Kamrupa's king, he quickly alighted from the female elephant, and entered the inner court of the zenana, to which he was guided by the king of Vidarbha, as well as the hearts of the ladies.

18. Seated on a throne of great value, he accepted together with the glances of the ladies, jewels, honey, curds, and other presents, and also a pair of silk garments, all of which were given by the king of Bhoja.

19. Clad in silk he was conducted to the presence of the bride by the polite keepers of the seraglio, just as the sea full of foam is led on to the shore by the beams of the rising moon.

20. There the priest of Bhoja's king, duly honored and himself resembling the fire, offered to the fire clarified butter

च वधूवरौ सङ्गमयाञ्चकार ॥ २० ॥ काश—काशते, अकाशिष्ट, चकाशे । सनि चिकाशिषते । यङि चाकाश्यति-ते । णिचि काशयति, अचकाशत् । सः राजसूनुः हस्तेन वध्वाः हस्तं परिगृह्य अनन्तराशोकलताप्रवालं प्रतिपल्लवेन प्राप्य चूतः इव सुतरां चकाशे ॥ २१ ॥ वरः कण्टकितप्रकोष्ठः आसीत्, कुमारी स्विन्नाङ्गुलिः संववृते, तस्मिन् द्वये तत्क्षणम् आत्मवृत्तिः मनोभवेन समं विभक्ता इव ॥ २२ ॥ अपाङ्गप्रतिसारितानि क्रियासमापत्ति-निवर्त्तितानि अन्योन्यलोलानि तयोः विलोचनानि मनोज्ञां ह्रीयन्त्रणाम् आनशिरे ॥ २३ ॥ अश—अश्नुते । आशिष्ट, आनशे । अशिष्यते, अश्यते । सनि अशिशिषते । यङि अशा-

---

বধূ এবং বরকে বিবাহসূত্রে সংবদ্ধ করিয়া দিলেন ॥ ২০ ॥ সেই রাজকুমার অজ হস্তদ্বারা বধূর হস্ত ধারণ করিয়া অধিক শোভা পাইলেন। যেমন সন্নিহিত অশোকপল্লব চূততরুর শাখার সহিত মিলিত হইয়া শোভা ধারণ করে, তদ্রূপ ॥২১॥ বরের করপ্রদেশ পুলকিত হইল, এবং বধূর অঙ্গুলিগুলি স্বেদার্দ্র হইল। তাহাতে বোধ হইল,যেন কন্দর্প তৎকালে সেই মিথুনে নিজের ক্ষমতা সমভাবে প্রকাশ করিয়াছিলেন ॥২২॥ শুভদৃষ্টির সময় সেই বধূবরের নয়নযুগল যদিও পরস্পরের দর্শনার্থ লালসাযুক্ত, তথাপি লজ্জাজনিত একপ্রকার মনোরম যন্ত্রণা অনুভব করিতে লাগিল। কারণ তাহাদের দৃষ্টি দেখিবার জন্য অপাঙ্গে চালিত হইয়া চোখোচোখি হইলেই অমনি সরাইয়া লওয়া হইল ॥ ২৩ ॥ সেই

---

and then making it a witness to the marriage, united the bride and the bridegroom.

21. Taking the hand of the bride with his own hand, that prince shone much like the mango tree that has entwined the young shoots of an adjoining asoka creeper with its own twigs.

22. The hand of the bridegroom had its hair standing on end, and the fingers of the bride perspired, so that at the moment love divided its functions equally between them as it were.

23. Their eyes longing to see each other, were turned towards the corners, but were drawn back as soon as they met accidentally, and thus they experienced a painful though charming sensation of bashfulness at the time.

ज्वलते। शिखि चाययति, चामिश्रम्। तत् मिथुनम् उदर्चिषः कृशानोः प्रदक्षिणप्रक्रम-
णात् सुमेरोः उपान्तेषु वर्त्तमानम् अन्योन्यसंसक्तम् अहस्त्रियामम् इव चकासे॥२४॥
नितम्बगुर्वी मत्तचकोरनेत्रा लज्जावती सा विधातृप्रतिमेन तेन गुरुणा प्रयुक्ता सती वह्नौ
लाजविसर्गं चकार॥२५॥ हविःशमीपल्लवलाजगन्धी पुण्यः धूमः कृशानोः उदियाय,
कपोलसंसर्पिशिखः सः मुहूर्त्तं तस्याः कर्णोत्पलतां प्रपेदे॥२६॥ तत् वधूमुखम् आचार-
धूमग्रहणात् अञ्जनक्लिन्नमाकुलाक्षं म्लानयवाङ्कुरकर्णपूरं पाटलगण्डलेखं बभूव॥२७॥

---

মিথুন পরস্পর মিলিত হইয়া প্রজ্বলিত অগ্নিকে প্রদক্ষিণপূর্ব্বক, অধিক শোভা প্রাপ্ত হইয়াছিলেন। যেমন দিবসরজনী সুমেরুর পার্শ্বভাগ দিয়া একত্র ভ্রমণ করত শোভা ধারণ করে, তদ্রূপ॥২৪॥ গুরুনিতম্বশালিনী মত্তচকোরলোচনা এবং লজ্জাবতী সেই ইন্দুমতী পুরোহিতের আদেশানুসারে অগ্নিতে লাজ বিসর্জ্জন করিলেন॥২৫॥ অনন্তর ঘৃত, শমীপল্লব এবং লাজের গন্ধবিশিষ্ট ধূম অগ্নি হইতে উত্থিত হইল, বধূ সেই ধূমের শিখ আঘ্রাণ করিতে লাগিলেন, তখন সেই ধূমশিখা তদীয় কপোলদেশে ব্যাপ্ত হইয়া ক্ষণকালের জন্য কর্ণবিলম্বী ইন্দীবরের শোভা প্রাপ্ত হইল॥২৬॥ সেই বধূর মুখকমল আচারানুসারে ধূম আঘ্রাণ করিয়া এইরূপ অবস্থা প্রাপ্ত হইল,—নেত্রযুগল অঞ্জনমিশ্র বাষ্পবারি দ্বারা আকুল হইল, কর্ণভূষণস্বরূপ যবাঙ্কুর অত্যন্ত ম্লান হইল, এবং গণ্ড-

---

24. Going round the fire with its blazing flame, that couple, so attached to each other, shone forth like day and night that revolve round the sides of mount Meru in conjunction with each other.

25. Directed by the priest, the very image of Brahma, the bashful bride, with eyes like those of a chakora, and with ponderous hips, offered fried paddy to the fire.

26. The hallowed fume, fragrant with the scent of clarified butter, Sami-twigs and fried paddy, issued from the fire and curling up over her cheeks resembled for a moment a lotus worn in the ear as an ornament.

27. By inhaling the customary smoke the face of the bride wore a new aspect, her eyes dimmed with tears mixed

कनकासनस्थौ तौ कन्याकुमारौ स्नातकैः बन्धुमता राज्ञा च पुरन्ध्रिभिश्च क्रमशः प्रयुक्तम् आर्द्राक्षतारोपणम् अन्वभूताम् ॥ २८ ॥ अधिश्रीः कुलप्रदीपः स राजा इति स्वसुः पाणिग्रहणं सम्पाद्य महीपतीनां पृथक् अर्हणार्थम् अधिकृतान् समादिदेश ॥ २९ ॥ मुदः लिङ्गैः संवृतविक्रियाः (अतएव) प्रसन्नाः गूढनक्राः ह्रदाः इव (स्थिताः) ते वैदर्भम् आमन्त्र्य उपदाच्छलेन तदीयां पूजां प्रत्यर्प्य ययुः ॥ ३० ॥ आरम्भसिद्धौ कृतपूर्वसम्विद्

---

স্থল লোহিতবর্ণ হইল ॥ ২৭ ॥ কুমার এবং কন্যা সুবর্ণময় আসনে উপবিষ্ট হইলে, অগ্রে স্নাতকগণ, তদনন্তর রাজা ও রাজবন্ধুগণ, তৎপরে পতিপুত্রবতী নারীগণ, আর্দ্র আতপতণ্ডুল প্রদানপূর্ব্বক আশীর্ব্বাদ করিতে লাগিলেন ॥২৮॥ ভোজকুলের প্রদীপস্বরূপ সেই ঐশ্বর্য্যশালী রাজা এই প্রকারে ভগিনীর পাণিগ্রহণ সম্পন্ন করিয়া, নিমন্ত্রিত নরপতিগণের সম্বর্দ্ধনার জন্য পৃথক্ পৃথক্ কর্ম্মচারী নিযুক্ত করিলেন ॥ ২৯ ॥ সেই রাজগণ কপট হর্ষচিহ্নদ্বারা মনোবিকার গোপন করিয়া ভীষণ জলজন্তুসমাকুল কিন্তু নির্ম্মল সলিলযুক্ত হ্রদের তুল্যাবস্থা প্রাপ্ত হইলেন এবং উপঢৌকনচ্ছলে ভোজরাজের সমস্ত পূজা প্রত্যর্পণপূর্ব্বক, আমন্ত্রণ করিয়া প্রস্থান করিলেন ॥৩০॥ রাজগণ পূর্ব্বেই সঙ্কেত করিয়া রাখিয়াছিলেন, এক্ষণে অবসর পাইয়া ইন্দুমতীরূপ প্রলোভনীয় বস্তুটী অপহরণ করি-

---

with collyrium, her ear-ornaments of barley-sprouts withered and her cheeks turned ruddy.

28. The princess and the prince, sitting on a seat of gold received the wet rice given (together with benedictions), one after the other by house-holders, the king, his relatives, and matrons.

29. The wealthy king, the lamp of the Bhoja dynasty, having thus finished the nuptial ceremony of his sister, ordered his officers to honour the kings separately.

30. Concealing their resentment with signs of joy, the kings who resembled calm lakes with alligators lurking within, returned the honors done by the ruler of Vidarbha in the form of presents, and bidding adieu, departed.

31. That band of kings who had concerted a plot to ac-

स राजलोकः समर्थोपलभ्यं तत् प्रमदामिषम् आदास्यमानः सन् अजस्य पन्थानम् आरुध्य तस्थौ ॥ ३१ ॥ अनुष्ठितानन्तरजाविवाहः क्रथकैशिकानां भर्त्ता अपि तावत् सत्त्वानुरूपाहरणीकृतश्रीः सन् राघवं प्रास्थापयत् अन्वगात् च ॥ ३२ ॥ कुण्डिनेशः मार्गे त्रिलोकीप्रथितेन अजेन सार्द्धं तिस्रः वसतीः उषित्वा पर्व्वात्यये उष्णरश्मेः सोमः इव तस्मात् अपावर्त्तत ॥ ३३ ॥ नृपाः प्राक् अपि प्रत्येकम् आत्तस्वतया कोसलेन्द्रे प्रमन्यवः बभूवुः, अतः ( अधुना ) समेताः सन्तः तदात्मजस्य स्त्रीरत्नलाभं न चक्षमिरे ॥ ३४ ॥ यम—

---

বার নিমিত্ত অজের পথরোধ করিয়া রহিলেন ॥৩১॥ ক্রথকৈশিকদেশের অধিপতি ভোজ কনিষ্ঠা ভগিনীর বিবাহকার্য্য সম্পন্ন করিয়া ঐশ্বর্য্যের অনুরূপ যৌতুকাদি প্রদানপূর্ব্বক অজকে বিদায় দিলেন, এবং স্বয়ংও তাঁহার সঙ্গে অনুগমন করিলেন ॥ ৩২ ॥ বিদর্ভনগরের অধিপতি ভোজরাজ ত্রিলোকবিখ্যাত অজের সহিত পথে তিন রাত্রি বাস করিয়া যেমন চন্দ্র অমাবস্যার পর সূর্য্য হইতে সরিয়া যান, সেইরূপ অজের নিকট হইতে ফিরিয়া গেলেন ॥৩৩॥ দিগ্বিজয়কালে সর্ব্বস্ব হরণ করিয়াছেন বলিয়া নৃপতিগণ প্রত্যেকে কোশলাধিপতি রঘুর প্রতি পূর্ব্বাবধিই কুপিত রহিয়াছিলেন, এক্ষণে সকলে সমবেত হইয়া তৎপুত্র অজের স্ত্রীরত্নলাভ সহ্য করিতে পারিলেন না ॥ ৩৪ ॥ যৎকালে

---

complish their object, took their stand blocking up the road of Aja in order that they might wrest from him that lovely damsel, whom they hoped to win by seizing this favourable opportunity for an attack.

32. Having celebrated the nuptials of his younger sister and bestowed a dowery on her corresponding to his munificence the lord of Krathakausika gave him leave to depart and accompanied him too.

33. Having passed three nights on the road with Aja, renowned in the three worlds, the lord of Kundina took leave of him, just as at the end of the dark fortnight, the moon recedes from the sun.

34. As the ruler of Kosala, Raghu, had despoiled the kings one by one of their riches, they had even before harboured resent-

अविभाव्यवाचः चापभृतः कुलोपदेशान् न उदीरयन्ति स्म, (किन्तु) परस्परम् ऊर्जितं नाम बाणाक्षरैः एव शशंसुः ॥ ३८ ॥ संयति अश्वैः उत्थापितः स्यन्दनवंशचक्रैः सान्द्रीकृतः, कुञ्जरकर्णतालैः विस्तारितः रेणुः नेत्रक्रमेण सूर्यम् उपरुरोध ॥ ३९ ॥ वायुवशात् विदीर्णैः मुखैः प्रवृद्धध्वजिनीरजांसि पिबन्तः मत्स्यध्वजाः पर्य्याविलानि नवोदकानि पिबन्तः परमार्थमत्स्याः इव बभुः ॥ ४० ॥ सान्द्रे रजसि रथः रथाङ्गध्वनिना विजज्ञे,

---

হইলে কেহ কাহারও কথা বুঝিতে পারে নাই ; অতএব ধনুর্ধারিগণ পরস্পরের বংশানুগত নাম কীর্ত্তন করেন নাই ; কেবল বাণে খোদিত অক্ষরদ্বারাই স্ব স্ব মহৎ নামের পরিচয় দিয়াছিল ॥ ৩৮ ॥ সংগ্রামে ধূলিপটল বাজিগণের দ্বারা উত্থিত, রথসমূহের চক্রদ্বারা ঘনীভূত, এবং কুঞ্জরগণের কর্ণরাজির তাড়নে সমস্তাৎ বিস্তারিত হইয়া সূর্য্যমণ্ডলকে যেন বস্ত্রদ্বারা আচ্ছাদিত করিল ॥ ৩৯ ॥ মৎস্যাকার ধ্বজরাজি বায়ুভরে বিবৃতাস্য হইলে তন্মধ্যে সৈন্যোত্থিত ঘনীভূত ধূলিপটল প্রবেশ করিল, তাহাতে বোধ হইল, যেন বাস্তবিক জীবন্ত মৎস্যাবলী আবিল নবোদক পান করিতেছে ॥ ৪০ ॥ ধূলি অতিশয় ঘনীভূত হইলে পর, চক্রধ্বনিদ্বারা রথ এবং দোদুল্যমান ঘণ্টার রব-

---

so that the battle raged between adversaries of the same description.

38. As trumpets were sounded overpowering the voice of the bowmen, they did not utter their family names, but signified their glorious names by the initials that were inscribed on their arrows.

39. The dust raised in the battle-field by the steeds, condensed by the wheels of numerous chariots, and spread by the flapping ears of the elephants shrouded the sun like an awning.

40. The fish-shaped standards with their mouths distended by the force of the wind appeared to be drinking the increasing dust of the army like real fishes drinking the muddy waters of a newly-fallen shower.

41. In the midst of that dense dust, the chariot was per-

नागः विलोलघण्टाक्वणितेन विजज्ञे, आत्मपरावबोधः स्वभर्तृनामग्रहणात् बभूव ॥ ४१ ॥ क्वण—क्वणति, अक्वणीत्, अक्वाणीत्, चक्वाण । अस्त्रक्षताश्वद्विपवीरजन्मा रुधिरप्रवाहः लोचनमार्गम् आवृण्वतः आजौ विजृम्भितस्य रजोऽन्धकारस्य बालातपः अभूत् ॥ ४१ ॥ क्षतजेन छिन्नमूलः सन् उपरिष्टात् पवनावधूतः स रेणुः अङ्गारशेषस्य हुताशनस्य पूर्वोत्थितः धूमः इव आबभासे ॥ ४३ ॥ रथस्थाः प्रहारमूर्च्छापगमे निवर्त्तिताश्वान् यन्तॄन् उपालभ्य यैः सादिताः लक्षितपूर्व्वकेतून् तान् एव आमर्षतया निजघ्नुः ॥ ४४ ॥

---

দ্বারা হস্তী অনুমিত হইয়াছিল, এবং স্ব স্ব প্রভুর নামোচ্চারণদ্বারা কে আত্মীয়, কে পর বুঝিতে পারা গিয়াছিল ॥ ৪১ ॥ ধূলিরূপ অন্ধকার রণক্ষেত্রে বিজৃম্ভিত হইয়া নয়নপথ আবৃত করিল, এবং হস্তী, অশ্ব ও বীরগণ শস্ত্রদ্বারা ছিন্নভিন্ন হওয়াতে শোণিতস্রোত বহিতে লাগিল ॥ ৪২ ॥ ধূলিপুঞ্জ ভূমির অব্যবহিত নিকটে শোণিতদ্বারা ছিন্নমূল হইল, এবং উপরিভাগে বায়ুভরে অন্তরীক্ষে বিচালিত হইতে লাগিল, তাহাতে বোধ হইল, যেন একটা অগ্নির অঙ্গারমাত্র অবশিষ্ট রহিয়াছে, আর উপরিভাগে পূর্ব্বোত্থিত ধূমরাজি শোভা পাইতেছে ॥৪৩॥ কোন রথী প্রতিযোদ্ধার প্রহারহেতু মূর্চ্ছিত হইলে, সারথি অশ্বগণ ফিরাইয়া লইল; কিন্তু মূর্চ্ছার অপগম হইলে সেই যোদ্ধা সারথিকে তিরস্কার পূর্ব্বক পূর্ব্বপরিচিত ধ্বজচিহ্ন লক্ষ্য করিয়া ক্রোধভরে পূর্ব্ব প্রহর্ত্তাকে প্রহার করিতে প্রবৃত্ত হইল ॥ ৪৪ ॥ সুনিপুণ ধনুর্দ্ধারীদিগের বাণসকল অর্দ্ধপথে

---

ceived by the rattling of wheels, and the elephants by the ringing of pendent bells, and a friend was distinguished from a foe by mentioning the name of his own master.

42. The torrent of blood flowing from the horses, elephants and soldiers wounded with weapons served as the orient sun to that darkness which was produced by the dust, and which spreading on all sides of the field intercepted the range of vision.

43. The dust cut off from its base by the blood (covering the ground) and agitated by the wind above seemed like the already risen smoke of a conflagration of which only the glowing cinders remained.

44. At the cessation of a fainting fit caused by a blow,

हस्तवतां धनुर्भृतां पृषत्काः मध्यमार्गे परशरावलूनाः अपि आत्मजवानुवृत्त्या फलिभिः पूर्व्वार्द्धभागैः शरव्यं संप्रापुः एव ॥ ४५ ॥ गजसन्निपाते निशितैः (अतएव) क्षुराग्रैः चक्रैः हृतानि अपि श्येननखाग्रकोटिव्यासक्तकेशानि आधोरणानां शिरांसि चिरेण पेतुः ॥ ४६ ॥ पूर्वं प्रहर्त्ता अश्वसादी प्रतिप्रहाराक्षमं तुरङ्गमस्कन्धनिषण्णदेहं रिपुं भूयः न जघान, (किन्तु) प्रत्याश्वसनम् आचकाङ्क्ष ॥ ४७ ॥ तनुत्यजां वर्म्मभृतां (सम्बन्धिभिः) बृहत्सु दन्तेषु पतद्भिः विकोषैः असिभिः उद्यन्तम् अग्निं विविग्नाः गजाः करसीकरेण

---

শত্রুবাণদ্বারা ছিন্ন হইলেও তাহাদের ফলযুক্ত পূর্ব্বার্দ্ধভাগ স্বীয় বেগানুবন্ধ-হেতু লক্ষ্যে পতিত হইয়াছিল ॥ ৪৫ ॥ গজযুদ্ধে সুতীক্ষ্ণ চক্রায়ুধদ্বারা হস্তিপক-দিগের মস্তক ছিন্ন হইলে শ্যেন পক্ষিগণ, ছোঁ মারিয়া নখরের অগ্রভাগ দিয়া তাহাদের কেশ আকর্ষণ পূর্ব্বক ধরিয়া রহিল। তন্নিবন্ধন সেই ছিন্ন মস্তক সকল বহুবিলম্বে ভূতলে পতিত হইল ॥ ৪৬ ॥ অশ্বারোহী প্রথম প্রহারকর্ত্তা প্রতিপ্রহারে অক্ষম ও ঘোটকপৃষ্ঠে মূর্চ্ছিত হইয়া পতিত রিপুকে পুনর্ব্বার প্রহার করিল না, কিন্তু তাহার সংজ্ঞালাভ পর্য্যন্ত প্রতীক্ষা করিয়া রহিল ॥ ৪৭ ॥ জীবনের মায়াশূন্য বর্ম্মধারী যোদ্ধাদিগের কোষনিষ্কাসিত অসি বৃহৎ করিতেও

---

the charioteers rebuked the drivers who had turned back their horses, and recognising those by whom they had been wounded by their standards previously obscured, slew those very men in revenge.

45. The arrows shot by dexterous archers were cut in twain in the midway by those of the enemy, nevertheless, their steel-pointed forehalves reached their marks owing to the continuation of their velocity.

46. In the conflicts of elephants the heads of their drivers which were cut off with quoits with razor-like blades took long to fall as they were entangled in the ends of hawk's talons.

47. The horseman who had struck first, did not strike again as his enemy with his body reclining on the horse's neck was incapable of returning the blow, but waited till he recovered.

48. When desperate mail-clad warriors struck with drawn

प्रमयाम्बभूवुः ॥ ४८ ॥ विज—विजते, विनक्ति। (अविनक्), अविजिष्ट, अविजीत्। विविजे, विवेज। सनि विविजिषति। यङि विविज्यते। विग्नः, उद्वेगः। णिचि वेजयति, अवीविजत्। शिलीमुखोत्कृत्तशिरःफलाढ्या च्युतैः शिरस्त्रैः चषकोत्तरा इव शोणितमधुकुल्या रणक्षितिः मृत्योः पानभूमिः इव रराज ॥ ४९ ॥ कृत—कृन्तति। अकर्त्तीत्, चकर्त्त। सनि चिकर्त्तिषति,चिकृत्सति। यङि चरीकृत्यते। णिचि कर्त्तयति, अचकर्त्तत्। शिवा विहङ्गैः उपान्तयोः निष्कुषितं भुजच्छेदं तेभ्यः आच्छिद्य पिशितप्रिया अपि केयूरकोटिक्षततालुदेशा सती अपाचकार ॥ ५० ॥ द्विषत्खड्गहृतोत्तमाङ्गः कश्चित् सद्यः विमानप्रभुताम् उपेत्य वामाङ्गसंसक्तसुराङ्गनः सन् समरे नृत्यत् स्वं कबन्धं ददर्श ॥ ५१ ॥

---

পতিত হইয়া অগ্নি উঠিতে লাগিল। তখন করিগণ সভয়ে শুণ্ডাগ্রদ্বারা জলকণা বর্ষণ পূর্ব্বক সেই অগ্নি নির্ব্বাণ করিতে লাগিল ॥ ৪৮ ॥ রণভূমি শরনিকৃত্ত মস্তকরূপ ফলসমূহে পতিত উষ্ণীষরূপ পানপাত্রে সমাকীর্ণ এবং শোণিতমদ্যের স্রোতে প্রবাহিত হইয়া, যমরাজের পানভূমির ন্যায় শোভা পাইতে লাগিল ॥ ৪৯ ॥ শৃগালী বিহঙ্গনগণ কর্ত্তৃক প্রান্তভাগ খণ্ডিত হইয়াছে এমন একটা ভুজখণ্ড তাহাদের নিকট হইতে কাড়িয়া যেমন খাইবে, অমনি তত্রস্থিত কেয়ূরের অগ্রভাগ দ্বারা তালুদেশ ক্ষতবিক্ষত হইয়া গেল, তখন সে যদিও মাংসপ্রিয় তথাপি সেই ভুজখণ্ড পরিত্যাগ করিতে বাধ্য হইল ॥ ৫০ ॥ শত্রুখড়্গাঘাতে মস্তক ছিন্ন হইলে কোন যোদ্ধা তৎক্ষণাৎ বিমানারোহণপূর্ব্বক

---

swords the tusks of elephants, a flame flashed forth, which the elephants in a fright quenched with drops of water from their trunks.

49. The battlefield abounding in heads cut off with arrows as in so many fruits, covered with fallen helmets as with so many goblets and overflowing with gore as with wine, appeared as the bachanalian resort of Pluto.

50. The jackal snatched a piece of a hand from birds pecked at its both extremities by them, but being wounded in the palate with the edges of the bracelet, abandoned it though fond of flesh

51. A certain soldier, his head being cut off with the sene-

मृश—मृशति। अमर्शीत्, ममर्श। सनि मिमर्क्षिषति। यङि मरीमृश्यते। णिचि मर्शयति, अममर्शत्। अमीमृशत्। कौचित् अन्योन्यसूतोन्मथनात् तौ एव सूतौ रथिनौ च अभूताम् व्यस्त्रौ (अस्त्रौ) गदाव्यायतसञ्चारौ (अभूताम्), भग्नायुधौ बाहुविमर्दनिष्ठौ (अभूताम्) ॥५२॥ मन्थ—मथ—मन्थति, मान्थति। मथ्नाति। अमन्थीत् ममन्थ। सनि मिमन्थिषति। यङि मामथ्यते। णिचि मन्थयति, अममन्थत्। कर्मणि मथ्यते, अमन्थि, ममन्थे। मृद—मृद्नाति। अमर्दीत्। ममर्द। सनि मिमर्दिषति। यङि मरीमृद्यते। णिचि मर्दयति, अममर्दत्, अमीमृदत्। परस्परेण हतयोः समकालम् एव उत्क्रान्तप्राणयोः एकाप्सरःप्रार्थिनयोः कयोश्चित् मरुतोः अमर्त्यभावे अपि विवादः आसीत् ॥५३॥ चर—चर्करीति, चरति। अचारीत्, अचारिष्ट, अचरत, चचार, चचरे। सनि चिचरिषति। यङि चञ्चूर्यते। मृ—म्रियते। अमृत, ममार। सनि मुमूर्षति। यङि मेम्री-

বামপার্শ্বাগত সুরাঙ্গনার সহিত মিলিত হইয়া সমরে নৃত্যকারী স্বীয় কবন্ধ দেখিতে লাগিল ॥ ৫১ ॥ কোন দুই জন রথারোহী যোদ্ধা পরস্পরের সারথি বিনষ্ট হইলে, নিজেই রথী ও সারথির কার্য্য করিতে লাগিল। পরে অশ্বগণ হত হইলে গদাযুদ্ধে প্রবৃত্ত হইল, ক্রমে গদাও ভগ্ন হইলে বহুক্ষণ বাহুযুদ্ধ করিয়া পরস্পর হইতে নিধন প্রাপ্ত হইল ॥ ৫২ ॥ পরস্পরের প্রহারে এককালে প্রাণবায়ুর অপগম হইলে, কোন দুই জন যোদ্ধা দেবত্ব প্রাপ্ত হইয়াও এক জন অপ্সরার জন্য উভয়ে বিবাদ করিতে লাগিল ॥ ৫৩ ॥ সেই উভয়

my's sword found himself forthwith the lord of an aerial car with a celestial nymph clinging to his left side, and saw his own headless trunk dancing in the field of battle.

52. Having slain each other's car-drivers, two soldiers acted both as warriors and charioteers themselves; when their horses were killed they fought long with clubs, and at last when their weapons were broken, they wrestled till they both died together.

53. Two other warriors wounding each other expired at the same time, and though they were forthwith elevated into an immortal state, they quarrelled with each other on account of a celestial nymph.

यते। णिचि मारयति, अमीमरत्। तौ उभौ व्यूढौ पश्चात्पुरोमारुतयोः पर्याय-वृत्त्या महान्तौ महार्णवोर्म्मी इव इतरेतरस्मात् अन्यवस्तं भङ्गं पराजयञ्च आपतुः ॥५४॥ बले परेण भग्ने अपि महौजाः अजः अरिसैन्यं प्रति एव ययौ, समीरणेन धूमः निवर्त्त्येत, वह्निः तु यतः कक्षः, ततः एव (प्रवर्त्तते) ॥५५॥ रथी निषङ्गी कवची धनुष्मान् दृप्तः एकवीरः सः राजन्यकं, महावराहः कल्पक्षयोद्वृत्तम् अर्णवाम्भः इव निवारयामास ॥५६॥ स आजौ दक्षिणं हस्तं तूणमुखेन भाम व्यापारयन् अलक्ष्यत, अस्य योद्धुः सन्धत् आकर्ण-

---

সৈন্য পরস্পর হইতে অনিয়তরূপে জয় এবং পরাজয় প্রাপ্ত হইয়াছিল। যেমন পুরোভাগ ও পশ্চাদ্ভাগ হইতে বায়ু প্রবাহিত হইলে সমুদ্রের দুই দিক্ হইতে দুইটা ঢেউ উঠিয়া পরস্পর ঠেকাঠেকি হইয়া উভয়েরই কতক ভগ্ন ও কতক উন্নত হইয়া যায়, তদ্রূপ ॥৫৪॥ শত্রুকর্ত্তৃক নিজ সৈন্য ভগ্ন হইলেও মহাতেজস্বী অজ, অরিসৈন্যের প্রতি ধাবমান হইলেন। বায়ুদ্বারা ধূম নিবৃত্ত হয় বটে, কিন্তু যেখানে শুষ্ক তৃণ, সেখানেই অগ্নি বিদ্যমান থাকে ॥৫৫॥ যেমন মহাবরাহ কল্পান্তকালে উদ্বেল সাগরসলিলকে নিবারিত করিয়াছিলেন, সেইরূপ বলদৃপ্ত অদ্বিতীয় বীর সেই অজ রথারূঢ় তূণীরধারী বর্ম্মধারী ও ধনুর্দ্ধারী হইয়া সেই নরপতিগণকে নিবারণ করিতে লাগিলেন ॥৫৬॥ অজ রণস্থলে তূণমুখে নিজ দক্ষিণ হস্ত মনোহরভাবে বিচালিত করিতেছেন, ইহাই

---

54 The two armies experienced in turn victory and defeat from each other, just as two waves of the great ocean swelled alternately by the winds blowing from the opposite directions, come into collision with each other.

55. Although his army was broken through by the enemy, the high-spirited Aja, advanced against the hostile forces; for smoke may be dispersed by the wind, but the fire remains wherever the stable is.

56 Riding on a car equipped with a quiver, clad in armour and holding a bow, that high-spirited, matchless hero repelled the whole host of princes as the great boar (an incarnation of Visnu) repelled the overflowing waters of the ocean at the cessation of a cycle

कृत्वा मौर्वी रिपुघ्नान् बाणान् सुषुवे इव ॥ ५७ ॥ स रोषदष्टाधिकलोहितौष्ठैः व्यक्तोर्ध्व-
रेखाः भ्रुकुटीः वहद्भिः हुङ्कारगर्भैः भल्लनिकृत्तकण्ठैः द्विषतां शिरोभिः गां तस्तार ॥ ५८ ॥
द्विरदप्रधानैः सर्वैः बलाङ्गैः कङ्कटभेदिभिः सर्व्वायुधैः च सर्व्वप्रयत्नेन च सर्वे एव भूमि-
पालाः युधि तस्मिन् ( अजे ) प्रजह्रुः ॥ ५९ ॥ परेषाम् अस्त्रजैः छन्नरथः सः अजः ध्वजा-
ग्रेण, नीहारमग्नः दिनपूर्व्वभागः किञ्चित्प्रकाशेन विवस्वता इव लक्ष्यः बभूव ॥ ६० ॥

---

কেবল লোকে দেখিতে পাইল, এবং বোধ হইল যেন তিনি একবার আকর্ণ শরাসন আকর্ষণ করিয়া রাখিয়াছেন, আর তাঁহার জ্যা হইতে রিপুনাশক সায়কসমূহ বহির্গত হইতেছে ॥ ৫৭ ॥ অজ ভল্লাস্ত্রদ্বারা ছিন্নকণ্ঠ শত্রুমুণ্ডাবলীর দ্বারা রণভূমি আচ্ছাদিত করিয়া ফেলিলেন। সেই মস্তক এখনও হুঙ্কারগর্ভ, ভ্রূকুটীযুক্ত এবং ক্রোধভরে দষ্ট ও অধিক লোহিত ওষ্ঠযুক্ত ছিল ॥ ৫৮ ॥ তখন সেই সংগ্রামে সমস্ত নরপতি মিলিত হইয়া গজপ্রধান সমুদয় চতুরঙ্গ বলের সহিত কবচ ভেদনক্ষম সর্ব্বপ্রকার আয়ুধদ্বারা যাহার যত দূর শক্তি, অজের উপর প্রহার করিতে লাগিল ॥ ৫৯ ॥ শত্রুবর্গের অস্ত্রসমূহদ্বারা অজের রথ আচ্ছন্ন হইলে কেবল ধ্বজাগ্রমাত্র উপরে জাগিতে লাগিল। যেমন দিবসের পূর্ব্বভাগ নীহারজালে আচ্ছন্ন হইলে, ঈষৎ প্রকাশমান সূর্য্যদ্বারা জানিতে

---

57. He was observed in the battle occupying his right hand elegantly with the orifice of the quiver, and the warrior's bow-string looked as if it had been drawn once for all to the ear and was producing arrows fatal to his foes.

58. He strewed the earth with enemies' heads, cut off from their shoulders with arrows, these heads displayed lips blood-strained with angry bites, and shewed frowns extending upwards in deep furrows, and still emitted shouts of defiance.

59. All the kings putting forth every effort, with all the divisions of the army, of which elephants were the foremost, assailed him in battle with all the weapons which were capable of piercing coats of mail.

60. He with his chariots obscured by the clouds of his enemies' misisles could be distinguished only by the top of his

स्वयोधाः निमीलितानां पद्मानां मध्ये स्फुरन्तं शशिनमिव प्रतिमागतं तं ददृशुः ॥६४॥ स्फुर—स्फुरति । अस्फुरीत् । पुस्फोर । मनि पुस्फारयति । यङि पोस्फूर्यते । णिचि स्फोरयति । अपुस्फुरत् । स्फूर्तिः । "संप्रति राघवेण वः यशः हृतं कृपया जीवितं न" इति वर्णाः तेन समीपितैः शिलीमुखाग्रैः पार्थिवानां केतुषु निवेशिताः ॥ ६५ ॥ धनुःकोटीनिहितैकबाहुः शिरस्त्रनिष्कर्षणभिन्नमौलिः ललाटबद्धश्रमवारिबिन्दुः सः भीतां प्रियाम् एत्य वचः समाप ६६ ॥ हे वैदर्भि, इतः अर्भकहार्यशस्त्रान् परान् पश्य, मया

निজের যোধগণ অজের শঙ্খধ্বনির পরিচয় অনুসারে আসিয়া দেখিল, সমস্ত অরিসৈন্য নিদ্রানিমীলিত হইয়া আছে, আর তন্মধ্যে কুমার মুকুলিত কমলাবলীর মধ্যবর্ত্তী প্রতিবিম্বিত চন্দ্রমণ্ডলের ন্যায় শোভা পাইতেছেন ॥ ৬৪ ॥ অজ শোণিতার্দ্র শরাগ্রভাগদ্বারা রাজাদিগের ধ্বজাতে এই বর্ণগুলি লেখাইলেন, "রঘুর পুত্র তোমার যশমাত্র হরণ করিলেন, কৃপা করিয়া জীবন হরণ করিলেন না" ॥ ৬৫ ॥ অজ ভীতা প্রিয়ার নিকট আসিয়া শরাসনের অগ্রভাগে এক বাহু রাখিয়া এই বাক্য বলিলেন। তৎকালে উষ্ণীষ অপনীত করাতে তাঁহার কেশবন্ধন খুলিয়া গিয়াছিল, এবং শ্রমজনিত স্বেদবিন্দুতে তাঁহার ললাট অলঙ্কৃত হইয়াছিল ॥ ৬৬ ॥ হে বিদর্ভরাজনন্দিনি, আমি তোমাকে অনুমতি

his new fame in visible form embodied which he had acquired with his own arms.

64. Recognizing the sound of his conch, his own soldiers rallied, and found him in the midst of his enemies all wrapped in slumber resembling the image of the moon shining among closed lotuses.

65. With the points of arrows dipped in gore, he caused these sylables to be inscribed on the flags of the kings :—"The son of Raghu has now deprived you of your glory, but not of life through compassion."

66. With his one hand placed on the butt-end of the bow, with his hair loosened on account of his helmet being taken off, and with his forehead bedewed with drops of perspiration, he came to his terrified dear one and addressed to her the following speech.

अनुमता असि, एभिः एवम्विधेन आहवचेष्टितेन मम हस्तगता त्वं प्रार्थ्यसे ॥ ६७ ॥ प्रतिहन्विभवात् विषादात् सद्यः विमुक्तं तस्याः मुखं निश्वासबाष्पापगमात् आत्मीयं प्रसादं प्रपन्नः आत्मदर्शः इव आबभासे ॥ ६८ ॥ सा हृष्टा अपि ह्रीविजिता सती प्रियं साक्षात् न अभ्यनन्दत्, (किन्तु) नवाम्भःपृषताभिवृष्टा स्थली मयूरकेकाभिः अभ्रवृन्दम् इव सखीनां वाग्भिः अभ्यनन्दत् ॥ ६९ ॥ अवद्यात् अपेतः सः इति राज्ञां शिरसि

---

করিতেছি এই দিকে চাহিয়া দেখ। এখন শত্রুবর্গের এরূপ দশা হইয়াছে যে, একজন বালকেও তাহাদের অস্ত্র শস্ত্র কাড়িয়া লইতে পারে। ইহাদের রণপাণ্ডিত্য ত এইরূপ; তথাপি তুমি আমার হস্তগত হইলেও তোমাকে লাভ করিতে ইচ্ছা করিতেছে ॥ ৬৭ ॥ যেমন নিশ্বাসজনিত বাষ্পের অপগম হইলে দর্পণ স্বাভাবিক নির্ম্মলতা লাভ করে, তেমনি ইন্দুমতীর মুখমণ্ডল শত্রু হইতে উদ্ভূত বিষাদ হইতে তৎক্ষণাৎ বিমুক্ত হইয়া স্বাভাবিক প্রসন্নতা প্রাপ্ত হইয়া দীপ্তিশালী হইয়াছিল ॥ ৬৮ ॥ ইন্দুমতী হর্ষান্বিতা হইয়াও লজ্জাবশতঃ স্বয়ং না পারিয়া সহচরীর বাক্যদ্বারা প্রিয়তমের অভিনন্দন করিলেন। যেমন কোন অকৃত্রিম ভূমি অভিনব আসারধারা অভিষিক্ত হইয়া ময়ূরীর কেকারবে মেঘবৃন্দের প্রশংসা করে, তদ্রূপ ॥ ৬৯ ॥ দোষশূন্য সেই অজ এইরূপে রাজা-

---

67. O princess of Vidarbha descent, I permit thee to look at the enemies who are now reduced to such a state that even a child could take their weapons from them, they with such warlike exploits covet thee though thou art in my grasp.

68. Her face instantly freed from distress caused by the enemies, shone forth like a mirror which has regained its natural brightness when the moisture of the breath is wiped off.

69. Though delighted, she being overcome by bashfulness could not herself congratulate her beloved, but did it by the words of her female companions, just as a field bedewed with fresh drops of rain extols the clouds with the notes of the peacocks.

70. Having thus placed his left foot on the heads of the kings that blameless prince conducted his faultless bride, and

वामं पादं निधाय अनवद्यां ताम् उदवहत्, रथतुरगरजोभिः रुक्षालकाग्रा सा एव तत्र मूर्त्ता समरविजयलक्ष्मीः बभूव ॥ ७० ॥ प्रथमपरिगतार्थः रघुः विजयिनं श्लाघ्यजाया-समेतं सुतं तम् अभिनन्द्य तदुपहितकुटुम्बः सन् शान्तिमार्गोत्सुकः अभूत्, तथाहि कुलधुर्य्ये सति सूर्य्यवंश्याः गृहाय न भवन्ति ॥ ७१ ॥

---

দিগের মস্তকে বামচরণ অর্পণ করিয়া গুণবতী ইন্দুমতীকে লইয়া চলিলেন। রথ, ঘোটক এবং হস্তিগণদ্বারা উত্থাপিত ধূলিসংস্পর্শে তাঁহার অলকাবলী রুক্ষ হওয়াতে তিনিই কুমারের সমক্ষে মূর্ত্তিমতী জয়লক্ষ্মীস্বরূপ হইলেন ॥ ৭০ ॥ রঘু প্রথমেই সমুদয় সংবাদ পাইয়াছিলেন, অধুনা জয়লক্ষ্মীলাঞ্ছিত হইয়া শ্লাঘ্য পত্নীর সহিত অজ ফিরিয়া আসিতেছেন দেখিয়া তাঁহার অভিনন্দন করিলেন। পরে পুত্রের হস্তে পরিবারবর্গের ভার সমর্পণ পূর্ব্বক শান্তিপথ অবলম্বনার্থ উৎসুক হইলেন। কারণ বংশধর সন্তান কুললক্ষ্মীর ভারবহনে সমর্থ হইলে, সূর্য্যবংশীয় রাজারা আর গৃহস্থাশ্রমে আবদ্ধ থাকেন না ॥ ৭১ ॥

---

she herself with the extremities of her locks begrimed with dust raised by chariots and horses, became like the incarnation of victory in that war.

71. Raghu who was made aware of the above occurrence before Aja's return, congratulated his victorious son joined with a laudable *wife*; and *having laid upon him the* burden of the family he was eager to return into the path of tranquillity:—for when there is one who can bear the burden of the family, the descendants of the sun do not continue in the house-hold state.

———

# अष्टमः सर्गः ।

---

अथ पार्थिवः ललितं विवाहकौतुकं बिभ्रतः एव तस्य अपराम् इन्दुमतीम् इव वसुधाम् अपि हस्तगामिनीम् अकरोत् ॥ १ ॥ नृपसूनवः यत् दुरितैः अपि आत्मसात् कर्तुं प्रयतन्ते हि, अजः उपस्थितं तत् पितुः आज्ञा इति अग्रहीत् भोगतृष्णया न ॥ २ ॥ मेदिनी वसिष्ठसम्भृतैः सलिलैः तेन ( अजेन ) सह अभिषेचनम् अनुभूय विशदोच्छ्वसितेन कृतार्थतां कथयामास इव ॥ ३ ॥ अथर्व्वविदा गुरुणा कृतक्रियः सः परैः दुरासदः

---

অনন্তর অজ সুন্দর হস্তসূত্র খুলিতে না খুলিতেই, রাজা রঘু অপরা ইন্দুমতীর ন্যায় বসুধাকেও তাঁহার হস্তে সমর্পণ করিলেন ॥ ১ ॥ রাজপুত্রগণ বিষপ্রয়োগাদি দুষ্ক্রিয়াদ্বারা যে রাজ্য আত্মসাৎ করিতে প্রয়াস পান, অজ স্বতঃ উপস্থিত সেই রাজ্য পিতার আজ্ঞাহেতু গ্রহণ করিলেন, ভোগতৃষ্ণা করিবার জন্য নহে ॥ ২ ॥ বসিষ্ঠদত্ত সলিলদ্বারা অজের সহিত অভিষেক হইলে মেদিনী নির্ম্মল বাষ্প পরিত্যাগ পূর্ব্বক যেন নিজের কৃতার্থতাই ব্যক্ত করিল ॥ ৩ ॥ গুরু বসিষ্ঠ অথর্ব্ববেদোক্ত বিধানে অজের অভিষেকাদি কার্য্য সম্পন্ন করিলে অজ শত্রুদিগের দুর্দ্ধর্ষ হইলেন। কারণ অস্ত্রতেজের (ক্ষাত্রতেজ)

---

1. While the prince was yet wearing the beautiful nuptial thread, the king placed under his charge the government of the world, as if it were, another Indumati.

2. That which the sons of the kings strive to obtain even by foul means, Aja accepted, when proffered, only by the command of his father, but not from any thirst of enjoyment.

3. The earth partaking with Aja, the inaugural ablutions with waters poured by Vasishta, expressed her satisfaction, as it were, by pure exhalations.

4. The ceremony of installation being consecrated by his preceptor versed in the Atharvan he became invincible, to his

बभूव, क्षत्रतेजसा सहितं यत् ब्रह्म, अयं पवनाग्निसमागमः हि ॥ ४ ॥ प्रजाः नरेश्वरं तं निवृत्तयौवनं रघुम् एव अमन्यन्त, हि (यस्मात्) सः तस्य केवलां श्रियं न प्रतिपेदे, (किन्तु) सकलान् गुणान् अपि प्रतिपेदे ॥ ५ ॥ द्वयम् एव शुभंयुना द्वितयेन संगतं सत् अधिकं शुशुभे, ऋद्धं पैतृकं पदम् अजेन, अस्य नवं यौवनं विनयेन च ॥ ६ ॥ शुभ— शोभते। अशुभत्, अशोभिष्ट, शुशुभे। सनि शुशुभिषते। यङि शोशुभ्यते। णिचि शोभयति, अशूशुभत्। महाभुजः सः अचिरोपनतां मेदिनीं नवपाणिग्रहणां वधूम् इव "सहसा इयम् उद्वेगं व्रजेत्" इति सदयं बुभुजे ॥ ७ ॥ प्रकृतिषु सर्व्वः "अहम् एव महीपतेः मतः" इति अचिन्तयत्, उदधेः निम्नगाशतेषु इव तस्य क्वचित् विमानना न अभवत्

---

সহিত ব্রহ্মতেজের যে মিলন তাহা পবনাগ্নিসংযোগের তুল্য ॥ ৪ ॥ প্রজাগণ সেই নূতন রাজা অজকে নবযৌবনসম্পন্ন রঘু বলিয়া জ্ঞান করিতে লাগিল। কারণ অজ কেবল যে রঘুর রাজ্যশ্রী প্রাপ্ত হইয়াছিলেন এমত নহে, তাঁহার গুণগ্রামেও অলঙ্কৃত ছিলেন ॥ ৫ ॥ সমৃদ্ধিশালী পৈতৃক রাজ্য মঙ্গলাস্পদ অজের সহিত, এবং তাঁহার নবীন যৌবন বিনয়ের সহিত মিলিত হইয়া সমধিক শোভা পাইয়াছিল ॥ ৬ ॥ মহাবাহু অজ নবলব্ধ মেদিনীকে নবোঢ়া বধূর ন্যায় সদয়ভাবে উপভোগ করিতে লাগিলেন। কারণ পাছে সে উদ্বেগ প্রাপ্ত হয়, তাঁহার এই আশঙ্কা ছিল ॥ ৭ ॥ "আমিই ভূপতির প্রিয়পাত্র" প্রজা-

---

enemies, for spiritual power associated with military spirit is like a fire united with the wind.

5. The subjects regarded the new ruler as Raghu himself returned to youth; for he not only inherited his fortune but also his virtues.

6. Two things had their beauty much increased by being each united with an auspicious counterpart—prince Aja was as befitting to the prosperous dominion of his ancestors, as his modesty was to his youth.

7. Fearing lest she might suddenly lapse into a state[a] of anxious timidity, the strong-armed king tenderly enjoyed the newly-acquired realm like a newly married spouse.

8. Every one among his subjects thought, "I alone am

॥८॥ सः भूयसा खरः न, भूयसा मृदुः न,(किन्तु) पुरस्कृतमध्यमक्रमः सन् पवमानः पृथिवीरुहान् इव नृपान् अनुद्धरन् ( एव ) नमयामास ॥ ९ ॥ अथ रघुः आत्मजम् आत्मवत्तया प्रकृतिषु प्रतिष्ठितं वीक्ष्य विनाशधर्मसु त्रिदिवस्थेषु अपि विषयेषु निस्पृहः अभवत् ॥१०॥ हि (तथाहि) दिलीपवंशजाः परिणामे गुणवत्सुतरोपितश्रियः प्रयताः च सन्तः तरुवल्कवाससां संयमिनां पदवीं प्रपेदिरे ॥ ११ ॥ अरण्यसमाश्रयोन्मुखं पितरं तं सुतः

---

দিগের মধ্যে সকলেই ইহা মনে করিত, কারণ যেমন সমুদ্র শত শত নদীর মধ্যে কাহাকেও অনাদর করে না, তদ্রূপ অজ কাহারও প্রতি অবজ্ঞা প্রদর্শন করিতেন না ॥ ৮ ॥ যেমন সমীরণ অত্যন্ত খর বা অত্যন্ত মৃদু না হইয়া তরুসমূহকে উৎপাটন না করিয়াই নোওয়াইয়া ফেলে, সেইরূপ অজ নিতান্ত গরম বা নিতান্ত নরম মেজাজের লোক না হইয়া, মাঝামাঝি পথ অবলম্বন পূর্ব্বক শত্রু রাজাদিগকে উন্মূলিত না করিয়াই বশীভূত করিতেন ॥ ৯ ॥ অনন্তর রাজা রঘু, পুত্র অজ সৎস্বভাব নিবন্ধন নিজের মন্ত্রিপ্রভৃতির নিকট প্রতিষ্ঠাভাজন হইয়াছেন দেখিয়া, অনিত্য বিষয়ভোগে নিস্পৃহ হইলেন ; এখন আর স্বর্গস্থিত বস্তুতেও তাঁহার স্পৃহা রহিল না ॥ ১০ ॥ দিলীপবংশসম্ভূত রাজারা বৃদ্ধাবস্থায় গুণবান্ পুত্রে রাজ্য সমর্পণ পূর্ব্বক ইন্দ্রিয়সংযম করিয়া চীরধারী মুনিদিগের পদবী অবলম্বন করিয়া থাকেন ॥ ১১ ॥ পিতা বনগমনে

---

favoured by the king," for he shewed disregard to none, like the ocean that receives hundreds of rivers

9. Neither too stern, nor too mild, the king adopting the middle course made the princes submit (to his authority) without uprooting them, just as the wind acts towards trees.

10. Raghu finding his son's authority well established among the officers of the state owing to his self-command, became averse to objects of enjoyment, even to those in heaven.

11. For, the descendants of Dilipa making over their regal fortune to their worthy sons and being devout in mind, betake themselves in the decline of life to the path of ascetics, who are clad in the bark of trees.

12 The son with his head adorned with a turban bowed

बेष्टनमौलिना शिरसा पादयोः प्रणिपत्य आत्मनः अपरित्यागम् अयाचत ॥ १२ ॥ आत्मजप्रियः रघुः अश्रुमुखस्य तस्य तत् ईप्सितं कृतवान्, तु (किन्तु) व्यपवर्ज्जितां त्वचम् सर्पः इव व्यपवर्ज्जितां श्रियं पुनः न प्रतिपेदे ॥ १३ ॥ सः किल अन्त्यम् आश्रमम् आश्रितः, पुरात् बहिः आवसथे निवसन्, अविकृतेन्द्रियः सन् स्नुषया इव पुत्रभोग्यया श्रिया समुपास्यत ॥ १४ ॥ प्रशमस्थितपूर्व्वपार्थिवम् अभ्युद्यतनूतनेश्वरं तत् कुलं निभृतेन्दुना

উদ্যত হইলে, অজ উষ্ণীষে সুশোভিত মস্তক পিতৃচরণে প্রণিপাতপূর্ব্বক আপনাকে যাহাতে পরিত্যাগ না করেন, এরূপ প্রার্থনা করিলেন ॥ ১২ ॥ পুত্রবৎসল রঘু তাঁহাকে সজললোচন দেখিয়া তদীয় অভিলাষ পরিপূর্ণ করিলেন, কিন্তু সর্প যেমন পরিত্যক্ত খোলস পুনর্ব্বার আর গ্রহণ করে না, সেইরূপ পরিত্যক্ত রাজ্য ও ঐশ্বর্য্য আর গ্রহণ করিলেন না ॥ ১৩ ॥ সেই রঘু (প্রব্রজ্যাশ্রম) অবলম্বন করিয়া পুরের বহির্ভাগে একটী স্থানে বাস করিতে লাগিলেন, এবং অবিকৃতমনে পুত্রবধূর ন্যায় পুত্রভোগ্য সম্পত্তি হইতে পরিচর্য্যা গ্রহণ করিতে লাগিলেন ॥ ১৪ ॥ পুরাতন রাজা শান্তিপথাবলম্বী, আর নূতন রাজা অভ্যুদয়ান্বিত হইলে, সেই রঘুকুল অপূর্ব্ব শোভা ধারণ করিল; এক দিকে চন্দ্রমা অস্তাচলচূড়াবলম্বী আর অন্যদিকে প্রভাকর উদয়গিরিগত হইলে,

at the feet of his father about to resort to the forest, and begged of him not to abandon him.

13. Raghu, fond of his son who was entreating with tears in his face, granted him his wish, but he did not resume the royal state already abandoned, just as a snake does not take back its cast off skin.

14. Having resorted to the last stage of life and being in a place out of town, he allowed himself to be served by his son's fortune (that which could be enjoyed by his son alone), keeping his passions under control, as if she were his own daughter-in-law.

15. When the old king had retired into a tranquil state, and the new one risen to power, that dynasty bore a similitude to the sky with the moon setting and the sun rising.

उदितार्केण नभसा तुल्या समारुरोह ॥ १५ ॥ यतिपार्थिवलिङ्गधारिणौ रघुराघवौ अपवर्गमहोदयार्थयोः धर्मयोः भुवं गतौ अंशौ इव जनैः ददृशाते ॥ १६ ॥ अजः अजिताधिगमाय नीतिविशारदैः मन्त्रिभिः युयुजे, रघुः अनपायिपदोपलब्धये आप्तैः योगिभिः समियाय ॥ १७ ॥ युवा नृपतिः प्रकृतीः अवेक्षितुं व्यवहारासनम् आददे, प्रवया. तु उपांशु धारणां परिचेतुं कुशपूतं विष्टरम् आददे ॥ १८ ॥ एकः अनन्तरान् नृपतीन् प्रभुशक्तिसम्पदा वशम् अनयत्, अपरः प्रणिधानयोग्यया शरीरगोचरान् पञ्च मरुतः

---

নভোমণ্ডলের যেমন শোভা হয়, তদ্রূপ ॥ ১৫ ॥ রঘু সন্ন্যাসীর চিহ্ন এবং অজ রাজচিহ্ন ধারণ করিলে, লোকের জ্ঞান হইল যেন মোক্ষধর্ম্ম আর রাজধর্ম্মের দুইটী অংশ ভূতলে অবতীর্ণ হইয়াছে ॥ ১৬ ॥ অজ অজিত রাজ্যলাভের জন্য নীতিবিশারদ বিশ্বাসভাজন মন্ত্রিগণের সহিত মিশিতে লাগিলেন। রঘু অবিনশ্বর পদ (মোক্ষ) লাভের জন্য বিশ্বস্ত যোগিগণের সহিত মিলিত হইলেন ॥ ১৭ ॥ যুবা নরপতি প্রজাদিগের কার্য্যদর্শনার্থ ধর্ম্মাসনে বসিলেন। আর বৃদ্ধ নরপতি ধ্যান ধারণা অভ্যাস করিবার জন্য নির্জ্জনে পবিত্র কুশাসন গ্রহণ করিলেন ॥১৮॥ এক রাজা (অজ) স্বরাষ্ট্রের নিকটবর্ত্তী নরপতিদিগকে কোষদণ্ডজ শক্তিদ্বারা বশীভূত করিলেন, এবং অন্য রাজা (রঘু) ধ্যানধারণাদ্বারা দেহস্থ

---

16. Raghu and his son holding respectively symbols of the ascetic and the king, appeared to men like the emanations of the two states :—self abnegation and worldly grandeur which had as it were, descended to the earth incarnate.

17. In order to acquire what was not yet conquered, Aja associated with ministers, conversant with state-policy ; and *with a view to attain that* imperishable state of beatitude, Raghu mixed with devotees, versed in the right knowledge of things.

18. The young king took his seat upon the bench to administer justice among his subjects, while the old king took a seat sanctified with kusa-grass in order to practise religious abstraction in solitude

19. The one brought under subjection adjacent kings by

वशम् भनयत् ॥ १९ ॥ भचिरेश्वरः क्षितौ द्विषदारब्धफलानि भस्मसात् भकरोत्, इतरः ज्ञानमयेन वह्निना स्वकर्म्मणां दहने वब्रते ॥ २० ॥ भजः पणबन्धमुखान् षट् गुणान् तत्फलं समीक्ष्य उपायुङ्क्त, समलोष्टकाञ्चनः रघुः भपि प्रकृतिस्थम् गुणत्रयम् भजयत् ॥ २१ ॥ स्थिरकर्म्मा नवः प्रभुः भाफलोदयात् कर्म्मणः न विरराम, स्थिरधीः रवेतरः च भापरमात्मदर्शनात् योगविधेः न विरराम ॥ २२ ॥ इति प्रतिपिक्षप्रसरेषु शत्रुषु इन्द्रि-

প্রাণাদি পঞ্চবায়ুকে আয়ত্ত করিলেন ॥ ১৯ ॥ নূতন রাজা (অজ) পৃথিবীতে শত্রুদিগের কার্য্যপরম্পরার ফল বিনষ্ট করিতে যত্নবান্ হইলেন, অন্য রাজা (রঘু) জ্ঞানময় বহ্নিদ্বারা নিজের সদসৎ কর্ম্মের দহনার্থ প্রবৃত্ত হইলেন ॥ ২০ ॥ অজ ফলাফল পর্য্যালোচনা করিয়া সন্ধিবিগ্রহাদি রাজ্যতন্ত্রের ছয় উপায় প্রয়োগ করিতে লাগিলেন, রঘুও লোষ্টকাঞ্চনে সমানজ্ঞান প্রদর্শন করত প্রকৃতিগত গুণত্রয় জয় করিতে লাগিলেন ॥ ২১ ॥ দৃঢ়প্রতিজ্ঞ নূতন প্রভু ফলোদয় না হইলে, অনুষ্ঠিত কার্য্য হইতে বিরত হন নাই। আর স্থিরপ্রকৃতি প্রাচীন রাজা যতক্ষণ না পরমাত্মার সহিত সাক্ষাৎকার হইয়াছিল, ততক্ষণ যোগানুষ্ঠান হইতে ক্ষান্ত হন নাই ॥২২॥ এইরূপে রঘু মোক্ষার্থী হইয়া ইন্দ্রিয়-

his supirior prowess, and the other kept under restraint the five internal vital airs by the exercise of religious abstraction.

20. The new king reduced to ashes the fruits of his enemies' enterprises on earth, while the other set about to consume his own works by the fire of knowledge.

21. After weighing their consequences, Aja had recourse to the six points of state-craft, of which conciliation is the first—and Raghu also looking with an equal eye on clods of earth as well as on gold, mastered the three attributes of nature with an unruffled spirit, (rose superior to the three attributes of nature which are respectively manifested in the three products of nature—intelligence, egotism and the senses.)

22. Neither did the youthful lord, persevering in his undertakings, desist from them until the attainment of fruits, nor did the old king of equable intellect desist from his holy medi-

शिवम् आस्ते तु (किन्तु) वने रक्षांसि क्रतून् विघ्नन्ति द्विषद्वीर्य्यनिराकरिष्णुः रामः लक्ष्मणेन सह तानि हन्तु ॥१९॥ सुतविप्रयोगं असहिष्णुः राजा तद्वचनं शुश्रुवान् मुमोह, अथ अहंयुना तापसकुञ्जरेण शुभंयुः क्षितिपः वचः ऊचे ॥२०॥ भयेषु मया त्वं शरणं आप्यथा त्वयापि वयं धर्म्मवृद्धौ शरणं आप्स्महि क्षात्रं द्विजत्वञ्च परस्परार्थम् अतः शङ्का मा कृथाः स्वसूनुं प्रहिणु ॥२१॥ येन पुरस्तात् रणे स्थायिष्यते तेन महान् विपक्षः घानिष्यते हे महात्मन् मां मा परिभूः, मद्विधः अयोग्ये अग्र्यं भारं न न्यस्यति ॥२२॥ विप्रवह्निः क्रुध्यन् सन् कुलं धक्ष्यति, यास्यन् सुतः समन्युं मां तप्स्यति, नृपः पूर्व्वं इत्थं आलुलोचे, ततः सुतस्य गमनं अनुजज्ञे ॥ २३ ॥ ततः मुनिः प्रीतः सन् क्षितीन्द्रं आशीर्भिः अभ्यर्च्य आत्ममाय

---

মনকে নিবৃত্ত করিয়াছেন এবং তত্ত্বজ্ঞান প্রাপ্ত হইয়াছেন, সেই ধ্যান ধারণা আপনার ত অব্যাহত ভাবে চলিতেছে।

১৯। মুনি উত্তর দিলেন—"সেই সমাধির কোন ব্যাঘাত ঘটে নাই। কিন্তু রাক্ষসেরা তপোবনে আসিয়া যাগযজ্ঞের বিঘ্ন উৎপাদন করিতেছে। শত্রুগণের বীর্য্যনিরাসকর্তা রাম লক্ষ্মণের সহিত সেই সকল রাক্ষস সংহার করুন।"

২০। পুত্রবিরহাসহিষ্ণু রাজা সেই কথাটি শুনিয়া মোহ প্রাপ্ত হইলেন। তখন সেই গর্ব্বিত তাপসশ্রেষ্ঠ কল্যাণভাজন ভূপতিকে এইরূপ বাক্য বলিলেন।

২১। "আমি ভয় উপস্থিত হইলে, তোমার শরণাগত হই, এবং তুমি ধর্ম্মকার্য্যের জন্য আমাদিগের আশ্রয় গ্রহণ করিয়া থাক। ক্ষত্রিয়ের বীর্য্য ও ব্রাহ্মণের তেজ পরস্পরের উপকারের জন্য। অতএব শঙ্কা করিও না, নিজ পুত্রকে প্রেরণ কর।

২২। যিনি রণভূমিতে অগ্রসর হইবেন, তিনিই মহাবলপরাক্রান্ত বিপক্ষকে নিধন করিবেন। অতএব হে মহাত্মন্ আমাকে অবধীরণা করিও না, মাদৃশ ব্যক্তি অযোগ্য পাত্রে গুরুভার অর্পণ করেন না।

২৩। "অগ্নিপ্রতিম ব্রাহ্মণ ক্রুদ্ধ হইলে, বংশ ধ্বংস করিয়া ফেলিবেন, আর যদি পুত্র প্রয়াণ করে, তবে আমি শোকে দগ্ধ হইব," রাজা প্রথমতঃ এইরূপ পর্য্যালোচনা করিতে লাগিলেন, পরে পুত্রের প্রয়াণার্থ অনুমতি দিলেন।

২৪। তার পর মুনি প্রীত হইয়া আশীর্ব্বাদ দ্বারা রাজার সম্বর্দ্ধনা করিয়া

प्रतस्थे, नस हिंस्रेषु दीप्रास्त्रधरः कुमारः प्रह्व तं पृष्ठतः इयाय ॥ २४ ॥ धृष्णुः वैमातुरः कृतस्वजितास्त्रशस्त्रः मेधसि रतः लक्ष्मण. पुण्यवनाय प्रयास्यतः जिष्णोः रोचिष्णुमुखस्य रामस्य सध्र्यङ् अभूत् ॥ २५ ॥ दन्दशूकान् जिघांसौ इषुमति अरिभिः असह्यं धनुः मुष्टिपीडं दधाने बद्धचित्राङ्गुलित्रे रघुसिंहे व्रजति सति माङ्गलिकाः पुरस्त्र्यः गुरु-शोकात् कथमपि मारुदन् ॥ २६ ॥ अथ विप्राः तस्य आशिष. अनीचैः जगदुः, अन्ये तुमुलकलनिनादं तूर्यम् आजघ्नुः बाहुः अभिमतफलशंसी चारु पुस्फोर, अनुकूलाः पक्षिणः तरुषु उच्चैः चुकुवुः ॥ २७ ॥

---

প্রস্থান করিলেন। হিংসাশীলদিগের শাসনার্থ প্রদীপ্ত অস্ত্রশস্ত্রধারী সেই কুমার বিনীতভাবে অগ্রগামী মুনির পশ্চাৎ পশ্চাৎ চলিলেন।

২৫। পবিত্র তপোবনে যাইবেন বলিয়া, জয়শীল রামচন্দ্রের মুখমণ্ডল আহ্লাদে প্রফুল্ল হইল। এবং ধৈর্য্যশীল, জননীত্রয়ের স্নেহাস্পদ এবং সমগ্র আয়ুধবিদ্যায় সুদক্ষ লক্ষ্মণ তাঁহার অনুচর হইয়া তদীয় শুভসাধনে তৎপর হইলেন।

২৬। রঘুবংশকেশরী রামচন্দ্র বামহস্তগণের যথার্থ অঙ্গুলিত্র বন্ধন ও শর-গ্রহণপূর্ব্বক, অরাতিগণের অসহ্য শরাসন দৃঢ়রূপে ধারণ করিয়া প্রস্থান করিলে পর, পুরবাসিনী যুবতীগণ গুরুতরশোকযুক্তা হইলেও বহুকষ্টে রোদন হইতে বিরত হইয়াছিল; কারণ তাহারা রামের শুভানুধ্যায়িনী, অশ্রুবর্ষণ অশুভচিহ্ন বলিয়া জানিত।

২৭। অনন্তর বিপ্রগণ উচ্চৈঃস্বরে তাঁহার আশীর্ব্বাদ উচ্চারণ করিতে লাগিলেন, এবং অন্যান্য লোকে গম্ভীর অথচ মধুরধ্বনিবিশিষ্ট বাদ্য সকল বাজাইতে লাগিল। রামচন্দ্রের দক্ষিণ বাহুর মনোহর স্পন্দনে মনোমত ফল সূচিত হইল, এবং পক্ষিগণ তরুতে বসিয়া উচ্চরব করিয়া অনুকূল চিহ্ন প্রকটন করিতে লাগিল।

---

# द्वितीयः सर्गः ।



स रामः तस्याः पुरः निर्याय समन्तात् वनस्पतीनां सरसां नदीनां तेजस्विनां कान्तिमतां दिशाञ्च श्रियं दधानां शरदं ददर्श ॥ १ ॥ तरङ्गसङ्गात् चपलैः पलाशैः सातिशया ज्वालाश्रियं दधन्ति आकुलषट्पदानि अतएव सधूमदीप्ताग्निरुचीनि ताम्रोत्पलानि रेजुः ॥ २ ॥ कूलानि निजां समृद्धिं पयोभिः ( कर्तृभिः ) विश्वागतैः तीरवनैः (करणैः) अपहृतां विलोक्य मात्सर्यतया इव स्थलपद्महासैः ( करणैः ) सरोजलक्ष्मीं तेनुः ॥ ३ ॥ नयनाम्बुकल्पैः निशातुषारैः पत्रान्तपर्य्यागलदस्रुविन्दुः नदत्पतङ्गः तीरतरुः दिनादौ कुमुद्वतीं उपारुरोद इव ॥ ४ ॥ वनानि तोयानि च विस्मयवन्ति सन्ति निलीनभृङ्गैः

---

১। রামচন্দ্র সেই নগর হইতে নির্গত হইয়া দেখিলেন, চতুর্দ্দিকে শরৎ-ঋতু প্রাদুর্ভূত হইয়াছে। তরু, সরোবর, নদী, চন্দ্রনক্ষত্রাদি এবং শোভাশালী দিঙ্মণ্ডল—সকলেই অপূর্ব্ব শ্রী ধারণ করিয়াছে।

২। কোন স্থানে রক্তোৎপল সকল মধুকরে ব্যাপ্ত হইয়াছে, আর তাহাদের দলরাজি তরঙ্গের আঘাতে বিচালিত হইতেছে। তাহাতে বোধ হইতেছে যেন, ধূমযুক্ত অগ্নির শিখা খেলিতেছে।

৩। তীরে যে সকল বৃক্ষরাজি আছে, তাহা সরোবরের জলে প্রতিবিম্বিত হওয়াতে বোধ হইল যেন স্থলের সমৃদ্ধি জল চুরি করিয়া লইয়াছে। অতএব তীরভূমি যেন ঈর্ষ্যাবশতঃ স্থলপদ্ম প্রস্ফুটিত করিয়া দিয়া স্থলেই জলজাত পদ্মের শোভা বিস্তার করিতেছে।

৪। প্রভাতকালে পত্ররাজির অগ্রভাগ হইতে নিশার নির্ম্মল শিশিরবিন্দু বিগলিত হইতেছে। আর ভ্রমরগণ তদুপরি গুণ গুণ ধ্বনি করিতেছে। তাহাতে বোধ হইল যেন তীরতরু ( চন্দ্রবিরহকাতরা ) কুমুদিনীর জন্য রোদন করিতেছে।

नेत्रकल्पैः पुष्पैः सरोजैश्च परस्परां लक्ष्मीम् आदरेण आलोकयाञ्चक्रुः इव ॥ ५ ॥ प्रभात-वाताहतिकम्पिताकृतिः पद्मिनी कुपिता इव कुमुद्वतीरेणुपिशङ्गविग्रहं भृङ्गं निरास, तथाहि मानिनी ईर्ष्यम् अन्यसङ्गमम् न सहते ॥ ६ ॥ मधुलिड्गीतौ दत्तावधानं प्रशाल-चित्तं हरिणं जिघांसुः मृगाविन् उन्मत्तकहंसनादात् आकर्णयन् लक्ष्ये समाधिं न दधे ॥ ७ ॥ गिरिः नितम्बे मरुता विभिन्नं शरन्मुखाभ्रचयम् आदधानम् तोयावशेषेण हिमाभम् अभ्रं शैलाधिपस्य लक्ष्मीम् अनुचकार ॥ ८ ॥ हरिः साभसि शैलकुञ्जे गर्ज्जन् आत्मकृतान् प्रतिध्वनीन् निशम्य अन्यमृगेन्द्रनादान् प्रतर्कयन् (अतएव) सकोपः सन् क्रमितुं क्रमं

---

৫। ভৃঙ্গসঙ্গত পুষ্পাবলী বনরাজির নয়নাবলী, আর ভৃঙ্গসঙ্গত কমলমালা সরোবরের নয়নাবলী। অতএব বনরাজি আর সরোবর বিস্ময় ও ঔৎসুক্য-সহকারে যেন পরস্পরের শোভা সন্দর্শন করিতেছে।

৬। ভ্রমরের শরীর (রজনীযোগে) কুমুদিনীর পরাগসংস্পর্শে পিঙ্গলবর্ণ হইয়াছে। পদ্মিনী প্রভাতসমীরের আঘাতে বিকম্পিতা হওয়াতে ভ্রমর তদুপরি বসিতে পারিতেছে না। অতএব যেমন মানিনী রমণী অন্য নারীসংসর্গচিহ্ন-দূষিত স্বামীকে কোপভরে খেদাইয়া দেয়, পদ্মিনী ও ভ্রমরের মধ্যে যেন তদ্রূপ ঘটিতেছে।

৭। হরিণ মধুকরের গানে অবহিত হইয়া স্থির হইয়া রহিয়াছে, আর ব্যাধ তাহাকে বধ করিতে ইচ্ছা করিতেছে, কিন্তু মত্ত হংসের রব শুনিয়া, লক্ষ্য ঠিক করিয়া শরসন্ধান করিতে পারিতেছে না।

৮। যে মেঘখণ্ড বায়ুদ্বারা পৃথক্‌কৃত হইয়া গিরিনদীর নির্গমস্থানে অবস্থান পূর্ব্বক উহার সবিশেষ ঔন্নত্যবিধান করিয়া দিয়াছে, এবং যাহা শরদে জলাভাববশতঃ তুষারবৎ শুভ্র দেখাইতেছে, সেই মেঘখণ্ড এই গিরির মধ্যভাগে নতমান হইয়া অধুনা হিমগিরির শোভা অনুকরণ করিতেছে।

৯। মৃগরাজ জলপূর্ণ গিরিকুঞ্জে গর্জ্জন করিয়া নিজকৃত ধ্বনির প্রতিধ্বনি শ্রবণপূর্ব্বক, মনে মনে বিতর্ক করিতেছে, না জানি কোন প্রতিদ্বন্দ্বী সিংহ আসিয়া গর্জ্জন করিতেছে। এই ভাবিয়া তাহাকে আক্রমণ করিবার জন্য ঝুঁকি করিয়া বসিয়াছে।

वदन्म ॥ ९ ॥ तेन नवोत्पलानि अम्भांसि अदृक्षत, षट्पदानां रुतानि च अश्रौषत, वान् अरविन्दव्यतिषङ्गवान् (अतएव) सुगन्धः गन्धवहः आघ्रायि च ॥१०॥ घ्रा—जिघ्रति, अघ्रात्, अघ्रासीत्, जघ्रौ। सनि जिघ्रासति। यङि जेघ्रीयते। णिचि घ्रापयति, अजिघ्रपत्। सः काकुत्स्थः कुतूहलात् लतानुपातं कुसुमानि अग्रहीत्, नद्यवस्कन्दम् उपास्पृशत्, चारुशिलोपवेशम् ईषत् स्मयमानः आस्त च ॥११॥ (सः) प्रभाते अदूरात् प्राचि तिग्मांशुरश्मिच्छुरितानि (अतएव) गभस्तिधाराभिः द्रुतानि भुवि संभृतानि भानोः तेजांसि इव सलिलानि अपश्यत् ॥१२॥ (सः) दिग्व्यापिनीः लोचनलोभनीयाः मृजान्वयाः स्नेहम् इव स्रवन्तीः ऋज्वायताः विदथान्तरालाः शस्यविशेषपंक्तीः पश्यन् तुतोष ॥१३॥ स वियोगदुःखानुभवानभिज्ञैः काले विहितं नृपांशं ददद्भिः अमायैः आहार्यशोभारहितैः पुम्भिः प्रचितान् गोष्ठान् ऐक्षिष्ट ॥१४॥ (सः) गोपाङ्गनानाम् अप्रगल्भ स्त्रीभूषणं चेष्टितं,

---

১০। রামচন্দ্র অভিনব কমলযুক্ত জল দেখিতে লাগিলেন, ভ্রমরের গুণ গুণ ধ্বনি শুনিতে লাগিলেন, এবং অরবিন্দগন্ধামোদিত সুরভি সমীরণ আঘ্রাণ করিতে লাগিলেন।

১১। সেই ককুৎস্থকুলকুমার কৌতূহলাক্রান্ত হইয়া লতা নোয়াইয়া নোয়াইয়া ফুল তুলিতে লাগিলেন, নদীতে নামিয়া নামিয়া আচমন করিতে লাগিলেন এবং সুন্দর শিলাতলে বসিয়া বসিয়া ঈষৎ হাস্য করিতে লাগিলেন।

১২। তিনি প্রভাতকালে পূর্ব্বদিকে অদূরে দেখিতে পাইলেন, জলাশয় সকল সূর্য্যকিরণে রঞ্জিত হইয়া আছে। তাহাতে বোধ হইল যেন, সূর্য্যের তেজোরাশি রশ্মিগণের ধারাক্রমে ভূপৃষ্ঠে নিপতিত হইয়া একত্র সংগৃহীত হইয়া রহিয়াছে।

১৩। ধান্যাদিশস্যের শ্রেণীসকল দিক ব্যাপিয়া নেত্রের প্রীতি উৎপাদন করিতেছে। তাহাদের ঝাড় ঠিক সোজা হইয়া উঠিয়াছে, তাহাদের অভ্যন্তরে এক গাছিও তৃণ নাই, এবং এমনি পরিষ্কৃত যেন তেল পিছ্‌লে পড়িতেছে। রামচন্দ্র তৎসমস্ত দেখিয়া সন্তোষলাভ করিয়াছিলেন।

১৪। গোষ্ঠসকল পুরুষগণে আকীর্ণ দেখিলেন। যাহারা স্বজনবিয়োগের দুঃখ কাহাকে বলে, জানে না, নিরূপিত কালে যথানির্দ্ধারিত রাজকর প্রদান

अवक्राणि अपि चारूणि वीक्षितानि, विश्वासवतः ऋजून् स्वभावांश्च विलोक्य मुमुदे ॥१५॥ विवृत्तपार्श्वं रुचिराङ्गहारं समुद्वहच्चारुनितम्बरम्यम् आमन्द्रमन्थध्वनिदत्ततालं गोपाङ्गना-नृत्यं तम् अनन्दयत् ॥१६॥ मेघात्ययोपात्तवनोपशोभं विचित्रं वल्गु (अतएव) चारात् छन्दैः प्रवसार्गं वातमजं मृगाणां कदम्बकं तस्य कुतूहलं ततान ॥१७॥ सितारविन्द-प्रचयेषु सततफेनेषु सैकतेषु च लीनाः कुन्दावदाताः कलहंसमालाः श्रुतिसुखैः निनादैः प्रतीयिरे ॥१८॥ तत् जलं न यत् सुचारुपङ्कजं न, तत् पङ्कजं न यत् अलीनषट्पदम्, असौ षट्पदः न यः कलं न गुञ्जत्, तत् गुञ्जितं न यत् मनः न जहार ॥१९॥ तपः-

---

করিয়া থাকে, আহার্য্য বেশভূষা দ্বারা শরীরসজ্জা করে না এবং যাহারা কপটতাশূন্য।

১৫। স্ত্রীজাতির ভূষণস্বরূপ সলজ্জ আচরণ, সুচারু অবক্র দৃষ্টি, এবং সরল বিশ্বাসশীল স্বভাব—গোপাঙ্গনাদিগের এই সকল দেখিয়া হর্ষ অনুভব করিয়াছিলেন।

১৬। ঘোলমন্থনকালে গোপাঙ্গনাদিগের নৃত্য সন্দর্শন করিয়া, আনন্দ লাভ করিয়াছিলেন। তখন তাহাদের উভয়পার্শ্ব বক্রভাবে দুলিতেছিল, অঙ্গগুলি সুচারুভাবে নড়িতেছিল, নিতম্ববিম্ব মনোহররূপে উচ্ছলিত হইতেছিল, এবং মন্থনের ঈষৎ গম্ভীর ধ্বনি তালস্বরূপ বোধ হইতেছিল।

১৭। এক দল চিত্রবিচিত্রিত মৃগ মেঘাভাবে বনে আসিয়া শোভা ধারণ করিতেছে, তাহারা ভয়শীল, অতএব যদৃচ্ছাক্রমে নিকটে আসিয়া উচ্চলম্ফনে বাতাসের অভিমুখে ধাবিত হইতেছে। এইরূপে তাহারা তাঁহার কৌতূহল উৎপাদন করিয়াছিল।

১৮। কুন্দপুষ্পতুল্য ধবল হংসরাজি, পুণ্ডরীকনিচয়ে অথবা ফেনযুক্ত সৈকতে বিলীন হইয়া রহিয়াছে। কেবল শ্রুতিমধুর ধ্বনিদ্বারা তাহাদিগকে টের পাওয়া যাইতেছে।

১৯। এমন জলাশয় ছিল না, যাহাতে সুচারু পঙ্কজ নাই, এমন পঙ্কজ ছিল না, যাহাতে ভ্রমর বিলীন থাকে নাই, এমন ভ্রমর ছিল না, যাহা মধুর গুণ গুণ ধ্বনি করে নাই, এবং এমন গুণ গুণ ধ্বনি ছিল না, যাহাতে মন হরণ হয় নাই।

कृशाः शान्त्युदकुम्भहस्ता यायजूकाः मिश्रमुख्यैः सह अन्ये यायावराः पुष्पफलेन जगदर्चनीयं तं आनर्चुः ॥ २० ॥ अविचलात्मा गाधिसुतः युधि यातुधानान् निघातयिष्यन् (रामेणेति शेषः) एनं रक्षोगणं क्षिप्नुं विजयां जयाञ्च विद्यां यथावत् अध्यापिपत् ॥२१॥ श्रेयसि जागरूकः मुनिः अभ्यर्णमहाहवाय तस्मै क्षणदाचराणां वधाय आयोधने स्थायुकम् अमोघम् अस्त्रजातं ददौ ॥ २२ ॥ विमदर्षि क्रतुघातयत्ना रात्रिचरी वने यान्तं तं डुढौके, रामः धृतभास्वरास्त्रः जिघांसुवेद तां ताडकाख्यां निजघान ॥ २३ ॥ अथ (सः) हुतधूमकेतुशिखाञ्जनस्निग्धसमस्तशाखं स्वाध्ययनाभिभूतसमुच्चरच्चारुपतत्त्रिशब्दं तपोवनम् आलुलोके ॥ २४ ॥ तत्र मृगेन्द्राः क्षुद्रान् हरिणान् न जघ्नुः, समन्तात् पक्षिगणैः विश्रब्धं, विलोलाः लता फलदित्सया इव ननम्यमानाः सत्यः चकाशिरे ॥ २५ ॥ आविष्य-

---

২০। তপশ্চরণে কৃশ, বানপ্রস্থধর্মাবলম্বী মুনিগণ শান্তিকুম্ভ হস্তে লইয়া প্রধান প্রধান যতিদিগের সহিত জগতের অর্চনীয় রামচন্দ্রকে ফলপুষ্প দ্বারা পূজা করিলেন, এবং তদ্ভিন্ন যাঁহাদের বাসস্থানের স্থিরতা নাই এমন অনেকানেক ঋষিগণও তাঁহার অর্চনা করিলেন।

২১। অনন্তর জিতেন্দ্রিয় গাধিরাজতনয় রণে রাক্ষসগণের নিধনসাধন করিবেন বলিয়া, রাক্ষসঘাতী রামচন্দ্রকে জয়া ও বিজয়া নামে দুইটী বিদ্যা যথাবিধি অধ্যয়ন করাইলেন।

২২। তদীয় কল্যাণসাধনে তৎপর মুনি একটী মহাসমর সন্নিহিত জানিয়া, রাক্ষসদিগের বধার্থ রামচন্দ্রকে অনেকানেক অমোঘ ও রণে অক্ষয় অস্ত্র প্রদান করিলেন।

২৩। রামচন্দ্র বনে গমন করিতেছেন, এমন সময়ে তাড়কা রাক্ষসী ব্রাহ্মণবোধে বধার্থ উদ্যত হইয়া তাঁহার নিকটে আসিল। দীপ্তিযুক্ত অস্ত্রধারী রামও তাহাকে আততায়ী জানিয়া, বিনাশ করিলেন।

২৪। অনন্তর তপোবন দৃষ্টিগোচর হইল। যথায় তরুশাখা সকল আহুতি-প্রাপ্ত হুতাশনের শিখের কালিমায় মসৃণ হইয়াছে, এবং পক্ষিগণের সুমধুর কূজন ধ্বনি বেদাধ্যয়নের ধ্বনিতে অভিভূত হইয়াছে।

২৫। যথায় মৃগরাজগণ ক্ষুদ্রজীবী হরিণের হিংসা করে না, পক্ষিজাতি

निधाः, वनवासिमुख्याः विष्टरपाद्यमाल्यैः अपूपुजन् ('तौ' इति शेषः), तौ क्षितिपालपुत्रौ मधुपर्कमिश्रम् आसनादि प्रत्यग्रहीष्टाम् ॥ २६ ॥ युवां दोर्भिः दैत्याभिभूतस्य अस्य भुवनस्य भारम् अवोढम्, सम्प्रति अपि हवींषि रक्षतम् इत्थं तौ तपोधनैः अभाषिषाताम् ॥ २७ ॥ अथ राघवः अपि "यथेप्सितं धर्म्यं कर्म प्रस्तुत, अरिसमिन्धनेषु न शराग्निः भवतां तपोमरुद्भिः सन्धुक्ष्यताम् (इति) तान् प्रत्यवादीत् ॥ २८ ॥ धुक्ष—धुक्षते, धिक्षते । अधुक्षिष्ट, दुधुक्षे । सनि दुधुक्षिषते । णिचि धुक्षयति, अदुधुक्षत् । ततः ते मखकृतैः यज्ञियैः द्रव्यगणैः कर्म यथावत् प्रतुष्टुवुः, दाक्षिण्यादिष्टम् आर्त्विजीनैः ऋतं-प्रसर्पत् तत् यातुधानैः चिचिते ॥ २९ ॥ चित्—चेतति, अचेचीत्, चिचेत ।

---

শঙ্কাশূন্য হইয়া চতুর্দ্দিগে বহিয়াছে, এবং চঞ্চল লতাসকল ফলপ্রদান করিবার জন্যই যেন ঝুলিয়া পড়িয়াছে।

২৬। আতিথ্যতৎপর প্রধান প্রধান বনবাসীরা, আসন, পাদ্য ও মাল্য দ্বারা পূজা করিলেন। সেই রাজকুমারযুগলও মধুপর্কের সহিত আসনাদি প্রতিগ্রহ করিলেন।

২৭। তখন তপোধনেরা তাঁহাদিগকে বলিলেন, "আপনারা দুই জনে দৈত্যগণের উপদ্রবে নষ্টপ্রায় যে ভুবন, তাহার ভার নিজ ভুজদ্বারা ধারণ করিয়াছিলেন, সম্প্রতি আমাদের হবনীয় বস্তুজাত রক্ষা করুন।"

২৮। অনন্তর রামচন্দ্র তাঁহাদিগকে এই প্রত্যুত্তর দিলেন, "আপনারা স্বেচ্ছানুসারে কর্ম্ম কাণ্ড আরম্ভ করুন। আর আমাদিগের শরাগ্নি আপনাদিগের তপস্যারূপ বায়ুসংযোগে শত্রুরূপ কাষ্ঠে প্রজ্বলিত হউক।"

২৯। তার পর মুনিগণ সঞ্চিত যজ্ঞিয় দ্রব্যজাত লইয়া যথাবিধি কর্ম্মকাণ্ড আরম্ভ করিলেন। দক্ষিণাভাগী ব্রাহ্মণগণের উপদেশানুসারে ঋত্বিকেরা ক্রিয়ার অনুষ্ঠান করিতে লাগিলেন; যজ্ঞ ও অনেক দূর অগ্রসর হইল, এমন সময়ে রাক্ষসেরা জানিতে পারিল।

৩০। অনন্তর শৈলশৃঙ্গতুল্য দীর্ঘকায় রাক্ষসগণ বর্ষাকালীন মেঘমালার ন্যায় আকাশমণ্ডল ছাইয়া ফেলিল। তাহাদের মস্তকের কেশ পিঙ্গলবর্ণ, ঊর্দ্ধপ্রসৃত ও স্নৈগ্ধাভাবে রুক্ষ; তাহাদের জঙ্ঘা শিরাকীর্ণ, এবং তাহাদের চক্ষু বৃহৎ ও পিঙ্গলবর্ণ।

यदि चेष्यते। इति चिचेतिषति, चिचीषति। ततः शामित्रचर्चीर्णदिगन्त-शालैः शिलावलङ्घैः गिरिकूटदभ्रैः पृथुपिङ्गलाक्षैः चपलैः प्राग्यैक्षैः शब्दैः इव खं व्यानशे च ॥३०॥ अविस्मयात्. स्थिरबाहुमुष्टिः उदञ्चिताक्षः अञ्चितदक्षिणोरुः उद्यतवामजङ्घः अमन्दकर्षी प्रवेकुः लक्ष्मणः तान् जघान ॥३१॥ अस्त्रगुरुः वीरगुरुः रामः अपि गाधेयदिष्टं स्थिरं रजनं मायाचणं रणे श्लाघ्यं मारीचं महार्थं वचनं उच्चैः जगाद ॥३२॥ नराणां पिशितैः आत्मभृतं त्वं वनस्थानां फलैरूढीन् हंसि, येषां विभवाः मौर्बलिकजनं न प्रर्नन्ति, तेषां दयात् न दयसे ॥३३॥ (वयं) द्विजान् अदः, देवयज्वीन् निहन्मः, पुरं पितृवनाधिवासं कुर्मः, हे दाशरथे ! अयं नः (अस्माकं) निजः धर्मः, वैदहन्ते न एव अस्मदादिभ्यः ॥३४॥ हे राघव । तव अयं धर्मः अस्ति सत्यम्, अन्यस्तु धर्मः ममापि अस्ति, येन अहं ब्रह्मद्विषन्तं त्वां निहन्मि, राजन्यवृत्तिः धृतकार्मुकेषुः ॥३५॥

---

৩১। তখন লক্ষ্মণ দক্ষিণ চরণ পুরোভাগে প্রসারিত করিয়া, আর বাম চরণ পশ্চাদ্ভাগে আকুঞ্চিত করিয়া, শরাসনে জ্যারোপণ পূর্ব্বক, (স্থিরলক্ষ্যের জন্য) বাহু ও মুষ্টি নিশ্চল রাখিয়া, ঊর্দ্ধে দৃষ্টি নিক্ষেপ করিলেন। তাঁহার বাণসকল শাণিত এবং তিনি দৃঢ়রূপে শরাসন আকর্ষণে সুনিপুণ, অতএব রাক্ষসগণ নিধন করিতে লাগিলেন।

৩২। অস্ত্রবিদ্যাবিশারদ রামও ঈষৎ হাস্যপূর্ব্বক গাধিপুত্রের আদেশানুসারে কর্কশভাষী, মায়ানিপুণ, রণভয়রহিত মারীচকে এই মহার্থযুক্ত বাক্যটী উচ্চৈঃস্বরে বলিলেন।

৩৩। "তুমি নরমাংসদ্বারা উদর পোষণ কর, এবং বৃক্ষের ফল গ্রহণপূর্ব্বক যাঁহারা জীবন ধারণ করেন, তাঁহাদেরও হিংসা করিয়া থাক; যাঁহাদের বিভব পরদিনের অভাব মোচনে কুলায় না, তাঁহাদের উপর কি জন্য দয়া কর না।"

৩৪। "আমরা দ্বিজগণ ভোজন করিয়া থাকি, দেবযাজীদিগকে নিহত করি, এবং নগরকে প্রেতাবাস শ্মশানে পর্য্যবসিত করিয়া থাকি, হে দশরথকুমার ইহাই আমাদের নিজ ধর্ম্ম। আমরা বেদোক্ত কার্য্যে অধিকারী নহি।"

৩৫। "হে রাক্ষস রাজ, ইহাই তোমার ধর্ম্ম বটে, কিন্তু আমারও একটী অন্যবিধ ধর্ম্ম আছে; যে ধর্ম্ম অনুসারে আমি ক্ষত্রিয়বংশোচিত কার্য্যসাধনে তৎপর হইয়া ধনুর্ব্বাণ ধারণপূর্ব্বক ব্রহ্মদ্বেষী তোমাকে নিধন করিব।"

वि भति अस—व्यतिस्ते, व्यतिसे, व्यतिहे। रामनिशाचरौ युधि इत्थं प्रवादं संप्रहारं प्रचक्रतुः, अथ रघुनन्दनः तं तृणाय मत्वा बाणेन प्रधनात् निराख्यत्॥ ३६॥ द्विजमानसानि प्रसादं जग्मुः, द्यौः पुष्पवर्षं वर्षुका बभूव, इज्या निर्व्याजं ववृते, मुनिना कुमारः भूयः वचः बभाषे च॥ ३७॥ सुराध्वरे घ्नजित्वरेण भवता अतिमात्रं वीरवती अतएव महीयमाना भूमिः वज्रायुधभूषणायाः अपि दिवः न ह्रिणीयते॥३८॥ येन (भवता) बलिः ददम्भे, जलधिः ममन्थे, अमृतं जह्रे, दैत्यकुलं विजिग्ये, तथा कल्पान्तदुःस्था वसुधा जह्रे तस्य (भवत) एषः भारः अतिगुरुः न (भवति)॥३९॥ प्रीतमनाः मुनिः इति मधुरं हितञ्च ब्रुवाणः राज्ञां यशांसि निजिघृक्षयिष्यन् सन् मखान्ते तं रामं मैथिलयज्ञभूमिम् आजिहत्॥४०॥ अंह—अंहते। अंहिष्ट, आनंहिरे। ग्रति अजिंहयति। णिचि अंह-

---

৩৬। রাম ও নিশাচর রণক্ষেত্রে এইরূপ বাগ্‌যুদ্ধের পর সংগ্রাম করিতে প্রবৃত্ত হইলেন, পরে রঘুনন্দন তাহাকে তৃণতুল্য জ্ঞান করিয়া একটী বাণ-দ্বারা সেই রাক্ষসকে রণভূমি হইতে দূরে নিক্ষেপ করিলেন।

৩৭। তখন দ্বিজগণের মন প্রসন্ন হইল, স্বর্গ হইতে পুষ্পবৃষ্টি নিপতিত হইল, এবং যজ্ঞ নির্বিঘ্নে সম্পন্ন হইল। মুনি পুনর্ব্বার কুমারকে বলিলেন।

৩৮। "দেবতার উদ্দেশে যে যজ্ঞ অনুষ্ঠিত হইতেছিল, উহার বিঘ্নকারী-দিগকে জয় করিয়াছ বলিয়া পৃথিবী তোমাদ্বারা গৌরবান্বিতা ও বীরবতী হইয়াছেন, অতএব এখন বজ্রপাণি দেবরাজে বিভূষিত স্বর্গলোকের নিকটেও লজ্জা পান না।"

৩৯। "আপনা হইতে বলিরাজের বন্ধন, জলধির মন্থন, অমৃতের হরণ, দৈত্যকুলের পরাজয়, এবং প্রলয়জলধিমগ্ন বসুধার উদ্ধার হইয়াছিল, অতএব আপনার পক্ষে ইহা অত্যন্ত গুরুতর ভার নহে।"

৪০। মুনি যজ্ঞাবসানে প্রফুল্লান্তঃকরণে পূর্ব্বোক্ত মধুর অথচ হিতকর বাক্য গুলি বলিয়া, রামচন্দ্রকে মিথিলাধিপের যজ্ঞভূমিতে লইয়া গেলেন। তাঁহার এই অভিপ্রায় ছিল, যে (তৎ সাহায্যে) রাজাদিগের যশ নিরাকরণ করিবেন।

৪১। "এই দুবকদ্বয় কি সূর্য্য ও বরুণ, না, অশ্বিনীকুমার যুগল, সোমরস

यति, आश्रितवत् । एतौ सीमरथं निपात् निशाचरयो किं, किम्वा ( दानवौ ) अश्विनौ इतः स्व ( इन्द्र ) तौ दृष्टिंहौ दृष्टेव जनकायनस्य सदनं जनं सौजिहताम् ॥ ४१ ॥ जनकः अन्य वार्त्ताः वदं जिज्ञासुर्मीनः धनुः तं ( रामं ) तत् धनुः अग्राहयत्, येन धनुषा पिनाकी दैत्यपुरम् आर्दिदत्, रघुनन्दनः हसन् तत् अग्राहीत् ॥ ४२ ॥ ततः मैथिलसर्गा-सुक्तः सुतां दित्सुः नदीमान् गिरिमान् पथिकान् मुनिभिः आह्वायकान् योधरैः तुरङ्गैः अयोध्यां व्यसर्जयत् ॥ ४३ ॥ ततः आह्वायकेभ्यः कुमारवार्त्ताः अश्वतुरङ्गयायी अप्रमादवान् राजा वृद्धवयाः अपि दक्षिणवत् चिरं मिथिलाम् अगच्छत् ॥ ४४ ॥ वरिष्ठ-कीर्त्तिः सन् ( जनकः ) वसुधाधिपानां वन्दिष्ठं श्रेष्ठं गुरुवत् वरिष्ठं महान्तं सुहृदाधि-वासं यशसा वरिष्ठं एवं तम् आर्चीत् ॥ ४५ ॥ असौ इन्द्रः त्रिवर्गपारीणं भवन्तम् एवम् आगतम् अन्वाहयत् सुराणां विविक्तस्थलम् अगात्, मैथिलः तम् इदं वाक्यं ददाति ॥ ४६ ॥

---

পানার্দ্ধ হেথায় আসিয়াছেন।" জনকাশ্রমবাসী সমস্ত লোকেই সহস্রশ্রেষ্ঠ সেই কুমারদ্বয়ের রূপ দেখিয়া এইরূপ তোলাপাড়া করিয়াছিল।

৪২। রাজা জনক রামচন্দ্রের ভুজবল পরীক্ষা করিবার জন্য, যাহাদ্বারা পিনাকপাণি দৈত্যপুর ধ্বংস করিয়াছিলেন, সেই কার্ম্মুক তাঁহাকে গ্রহণ করিতে অনুরোধ করিলেন। রামও হাস্য করিয়া সেই ধনু ভঙ্গ করিলেন।

৪৩। অনন্তর মিথিলাধিপতি কন্যা সম্প্রদান করিতে উৎসুক হইয়া, রাজা দশরথকে নিমন্ত্রণ করিয়া আনিবার জন্য অযোধ্যায় দূতগণ প্রেরণ করিলেন। দূতেরা যোদ্ধাগণের বাহনযোগ্য তুরঙ্গে আরূঢ় ছিল, তাহারা পথ-গমনে পটু এবং কোন্ স্থানে কোন্ গিরি কিম্বা নদী আছে, বিলক্ষণ জানিত।

৪৪। তার পর, রাজা দূতমুখে কুমারের সংবাদ শুনিয়া পথ-গমননিপুণ তুরঙ্গ আরোহণপূর্ব্বক, বৃদ্ধ হইলেও যুবজনের ন্যায় অবিশ্রান্তগমনে শীঘ্র মিথিলায় প্রস্থান করিলেন।

৪৫। যিনি ভূপতিগণের মধ্যে সর্ব্বাপেক্ষা প্রশংসনীয়, যিনি সকলরাজ-বর্গের মধ্যে বড়, যিনি সুহৃদের আবাসস্থানস্বরূপ এবং যিনি পিতৃতুল্য পূজনীয়, সেই মহাযশস্বী দশরথ উপস্থিত হইয়াছেন দেখিয়া, মহাকীর্ত্তি-শালী জনক তাঁহার পূজা করিলেন।

৪৬। "দেবরাজ ত্রিবর্গের পারগামী আপনাকে এখানে বসাইয়া সুর-

हिरण्मयी जङ्गमा सालवल्ली इव दिवश्च्युता स्थास्नुः अचिरप्रभा इव शशाङ्ककान्तेः अधि-देवताकृतिः मैथिली सुता तस्य सुतायै ददे ॥ ४७ ॥ ततः विश्वजनीनवृत्तिः रामः शुभ्रां उदग्ररत्नमुक्ताफलभर्मभूषां रघुवंशलक्ष्मीं सर्वद्वयसीम् आत्मनीनां ताम् उदवोढ़ ॥ ४८ ॥ सुप्रातम् आयादिवसम्मर्दं वन्दारुभिः संस्तुतम् अश्वीयराजन्यकहास्तिकाढ्यम् अध्वनीनं सराजं तत् बलम् अभ्ययोध्यम् अगात् ॥ ४९ ॥ वक्षसि विशङ्कटः बाणपाणिः सम्पन्नतालद्वयसः भीम-धनुष्मान् उपजान्वरत्निः जामदग्न्यः पथि रामम् ऐतिष्ठ ॥ ५० ॥ असौ राघवम् उच्चैः आहत, इदं धनुः सबाणं कुरु, मातियासीः, पराक्रमज्ञः प्रियसन्तानः क्षितीन्द्रः नम्रः अनुनिनीषुः तम् ऊचे ॥ ५१ ॥ अनेकशः निर्जितराजकः त्वं नृपरक्ततोयैः पितॄन् अतार्पीत्

---

গণের মধ্যে বিবেকশালী বলিয়া খ্যাতি লাভ করিয়াছেন” এই বাক্যটী মিথিলাধিপতি তাঁহাকে উদ্দেশ করিয়া বলিলেন।

৪৭। পরে তাঁহার পুত্রকে নিজ দুহিতা সম্প্রদান করিলেন। যিনি গমনশীলা হেমময়ী সালবৃক্ষাবলম্বিনী লতার ন্যায়, অন্তরীক্ষ হইতে চ্যুতা স্থিতিশীলা ক্ষণপ্রভার ন্যায়, এবং জ্যোৎস্নার অধিষ্ঠাত্রী দেবতার ন্যায় বিরাজমান ছিলেন।

৪৮। অনন্তর সকলের হিতকারী রামচন্দ্র, নিজের হিতকারিণী এবং রঘুবংশের শ্রীবৃদ্ধিকারিণী উৎকৃষ্ট রত্ন, মুক্তাফল ও সুবর্ণ ভূষণে মণ্ডিতা সেই জানকীকে প্রাপ্ত হইয়া, পরিণয় করিলেন।

৪৯। হস্তী, অশ্ব ও রাজন্যগণে সমাকীর্ণ ও মার্গগমনে নিপুণ সেই রাজসৈন্য, সুপ্রভাত হইলে, হর্ষযুক্ত হইয়া এবং স্তুতিপাঠকদিগের দ্বারা সম্যক্‌রূপে স্তুত হইয়া, রাজার সহিত অযোধ্যার অভিমুখে প্রস্থান করিল।

৫০। বিশালবক্ষঃস্থলশালী, উন্নত তালবৃক্ষের ন্যায় দীর্ঘকায়, আজানুলম্বিত বাহু, বাণপাণি, ধনুর্দ্ধারী ভয়ানক জামদগ্ন্য পথিমধ্যে রামের পুরোভাগে উপস্থিত হইলেন।

৫১। তিনি স্পর্দ্ধাসহকারে উচ্চৈঃস্বরে রাঘবকে বলিলেন, “এই শরাসনে শরযোজনা কর; অতিক্রম করিয়া যাইও না।” পুত্রবৎসল ক্ষিতিপতি তাঁহার পরাক্রম বেশ জানিতেন, বিনীতভাবে অনুনয় করিতে তৎপর হইয়া বলিলেন।

अमदिपक्षं संरम्भं संचिपु हे राम ! अस्मिन् अर्भके रामे तव का आस्था ॥ ५२ ॥ सः दर्पेण यदा दाशरथं वाक्यं न अङ्गीकरत्, तदा कुमारः गुरुवाणगर्भं धनुः व्यकार्षीत् तस्य विजितान् लोकांश्च अलावीत् ॥ ५३ ॥ नृपारौ जिते सति सुमनीभवन्ति अगदम् अशनैः श्लाघमानानि बलानि इष्टस्य राज्ञः अनुमते ( सति ) अनेकमुखानि सन्ति मार्गान् जगाहिरे ॥ ५४ ॥ अथ पुष्कजवयीमात् दूरसंस्थम् उर्वीविभागं नेदयत् अतिदीर्घ मार्गं (तं) ह्रस्वयत् श्रमरहितम् अचेतत् सर्वं नीरजीकारितक्ष्माम् उपहितशोभाम् अयोध्यां नृपम् आवात् ॥ ५५ ॥

---

৫২। "আপনি অনেকবার রাজগণ পরাজয় করিয়াছেন, এবং নৃপশোণিতে পিতৃলোকের তর্পণ করিয়াছেন, অধুনা ক্রোধ সম্বরণ করুন, আপনার ক্রোধের অনুরূপ বিপক্ষ নাই। আর এই বালক রামভদ্রের প্রতি আপনার আস্থা কি?

৫৩। যখন পরশুরাম দর্পবশতঃ দশরথের বাক্য গ্রাহ্য করিলেন না, তখন কুমার ধনু আকর্ষণপূর্ব্বক একটী মহৎ বাণ যোজনা করিলেন এবং তাঁহার বিজিত স্বর্লোকের পথ রোধ করিয়া দিলেন।

৫৪। তার পর সৈন্যগণ, নৃপশত্রু পরাজিত হইলে, হর্ষান্বিত হইয়া নিঃশঙ্কভাবে উচ্চৈঃস্বরে জয়ধ্বনি করিতে লাগিল, এবং বৃদ্ধ রাজার অনুমতি পাইয়া ভিন্ন ভিন্ন দলে বিভক্ত হইয়া নানাপথে ধাবমান হইল।

৫৫। সাতিশয় বেগে প্রয়াণ করাতে দূরবর্ত্তী স্থান নিকটবর্ত্তী হইতে লাগিল; এবং যে সকল স্থানে পৌঁছিতে লাগিল, তাহা অতি সত্বরগমনে দূরে ফেলিয়া চলিতে লাগিল। এইরূপে সেই সৈন্যগণ শ্রান্তি বোধ না করিয়া এবং কতদূর আসিয়াছে, তাহাও বুঝিতে না পারিয়া, শীঘ্র অযোধ্যায় আসিয়া পৌঁছিল। যথায় পথসকল জলসেকদ্বারা ধূলিহীন ও নানাবিধ সজ্জাতে সর্ব্বত্র সুশোভিত হইয়াছিল।

# तृतीयः सर्गः ।

---

संख्ये पिशिताशनानां वधेन क्षत्रान्तकस्य अभिभवेन च यशसा आढ्यम्भविष्णुः कुमारः यस्य प्रियम्भविष्णुः न, स न आसीत् एव ॥ १ ॥ ततः सुचेतीकृतपौरभृत्यः भूमिपतिः ''सुतं राज्ये अभिषेच्य इति अनीचैः आघोषयन् समस्तं लोकं भूयः अपि सुमनीचकार ॥ २ ॥ (सः) तप्तचामीकरवल्गुवज्रं विभागविन्यस्तमहार्घरत्नम् आदीप्तकृशानुकल्पं सपादपीठं तस्य सिंहासनम् आदिशत् ॥ ३ ॥ (सः) पूगकृतान् स्वपोषं पुष्टान् दृढगाढबन्धान् सधर्मकुम्भान् पतत्कार्षिणः पुरुषान् तीर्थजलार्थं प्रयत्नात् समन्तात् आशु प्रास्थापयत् ॥ ४ ॥ राज्ञा अर्थेषु नियुक्ताः निपुणाः (जनाः) नगरस्य मार्गान् उक्षाञ्चक्रुः ध्वजान् अबन्धुः धूपान् समुत्सुः विचित्रैः पुष्पैः दिशः अवचकरुः ॥ ५ ॥ कैकयी तत् (राज्याभिषेकसवि-

---

১। সংগ্রামে রাক্ষসগণ নিধন করিয়া, এবং ক্ষত্রিজাতির অন্তকস্বরূপ পরশুরামকে পরাজয় করিয়া রামচন্দ্র যশোরূপ বৈভবে আঢ্য হইলেন, এবং এমন লোক ছিল না, যে তাঁহার প্রিয় হন নাই।

২। রাজা দশরথ পৌর ও ভৃত্যবর্গকে পূর্ব্বাবধিই সন্তোষযুক্ত রাখিয়া ছিলেন, অধুনা পুত্রকে যৌবরাজ্যে অভিষেক করিবেন, ইহা উচ্চরবে ঘোষণা করিয়া দিয়া সমস্ত লোককে পুনরায় আনন্দিত করিলেন।

৩। নির্ম্মলোজ্জল সুবর্ণে ও মনোরম হীরকে খচিত এবং স্থানে স্থানে বিভাগানুসারে মহামূল্য মণিমাণিক্যে মণ্ডিত, অতএব প্রজ্জলিত অনলসন্নিভ একখানি সিংহাসন, পাদপীঠের সহিত, তাঁহার জন্য নির্ম্মাণ করিতে অনুমতি দিলেন।

৪। তীর্থজল সত্বর আনাইবার জন্য প্রযত্ন পূর্ব্বক চতুর্দ্দিকে দলে দলে লোক পাঠাইয়া দিলেন। তাহারা রাজার অন্নে প্রতিপালিত, এবং দৃঢ়রঙ্গে পথ চলিতে সুপটু; অধুনা বদ্ধপরিকর হইয়া স্বর্ণকুম্ভ লইয়া চলিল।

৫। ভিন্ন ভিন্ন কার্য্যে রাজাকর্তৃক নিযুক্ত কার্য্যদক্ষ কর্ম্মচারিগণ নগরের পথে জলসেক, ধ্বজরাজি স্থাপন, নানাপ্রকার বাতি পোড়ান এবং ইতস্ততঃ নানাবর্ণ পুষ্পসজ্জা সম্পাদন করিতে লাগিল।

षाम्) सोढुम् असमर्थमाना सती तदानीं मातामहाश्रमम् उपेयिवांसं भरतं मोहात् अपृष्ट्वा रामस्य वनप्रयाणं ववार ॥ ६ ॥ स्त्रैणेन लघिम्ना विकृतिं नीता (अतएव) कर्णे-जपैः आहितराज्यलोभा (सा कैकेयी) रामप्रवासे नरेन्द्रमृत्युं जनापवादं दोषं न अमन्यत ॥ ७ ॥ रामं निवर्त्तयिष्यन् वसूनि देशांश्च संचिरकोपः नृपः तदा अवज्ञे भरताभिषेकः विषादशङ्कुश्च मतौ निचख्ने ॥ ८ ॥ ततः कुमारं प्रविव्राजयिषुः राजा शोचन् सुमन्त्रनेयेन रथेन सौमित्रिसीतानुचरस्य रामस्य वनाय अभिगमम् आदिशत् ॥ ९ ॥ केचित् प्रमयानं नृपं निनिन्दुः केचन मायम् उच्चैः विचुक्रुशुः तदा अन्ये भरतस्य मायाम् ऊचुः, अपरः कैकेयीं धिक् इति जगाद ॥ १० ॥ रामः श्वः वनं गतः भविता इति शोकेन जनता अतिमात्रं ददहे, तत्र अन्ये धीराः श्रुतसन्धवः सन्तः कुमारानुगमे मनांसि

---

৬। কেকয়ী সেই অভিষেক মহোৎসব সহ্য করিতে না পারিয়া, অজ্ঞতা-বশতঃ, মাতামহালয়ে স্থিত ভরতকে কোন কথা জিজ্ঞাসা না করিয়াই রামের বনে নির্ব্বাসনার্থ বর প্রার্থনা করিল।

৭। কাণের কাছে কোসনাই এমন লোক হইতে রাজ্যলাভে প্রলোভিতা হইয়া এবং স্ত্রীজাতিসুলভ নীচাশয়তায় উত্তেজিত হইয়া, রামনির্ব্বাসনের দোষ, লোকের নিকট কলঙ্ক, এবং রাজার মৃত্যু, কিছুই বিবেচনা করিল না।

৮। ভূপতি রামের বনপ্রয়াণ পরিহার করাইবার জন্য কত ধন, কত দেশ প্রদান করিতে অঙ্গীকার করিলেন; কিন্তু সে সকলি অগ্রাহ্য করিল, প্রত্যুত ভরতের রাজ্যাভিষেক ও বিষাদরূপ শেল তাঁহার হৃদয়ে নিখাত করিয়া দিল।

৯। অনন্তর কুমারকে অরণ্যে প্রেরণ করিতে অগত্যা সম্মত হইয়া, রাজা শোক করিতে করিতে এই আদেশ করিলেন যে, তিনি লক্ষ্মণ ও সীতার সহিত সুমন্ত্রচালিত রথে করিয়া বনে প্রস্থান করুন।

১০। কেহ কেহ, রাজা স্ত্রৈণতাবিকৃত শাস্তিবর্জ্জিত হইয়াছেন এই বলিয়া নিন্দা করিতে লাগিল, কেহ বা অশ্রুমোচন পূর্ব্বক উচ্চৈঃস্বরে ক্রন্দন করিতে লাগিল, অন্যে "সমস্তই ভরতের মায়া" এই কথা বলিতে লাগিল, অপরে কেকয়ীকে ধিক্কার দিতে লাগিল।

১১। "রাম বনে যাইবেন" এই ভাবিয়া প্রজাগণ শোকে অত্যন্ত দগ্ধ

दधुः ॥११॥ प्रस्थास्यमानौ तौ उपसेदुषः शोचमानान् तान् इदम् ऊचतुः यत (आश्चर्य्ये) इह अभ्युदये पितुः नियोगलाभेन कृतार्थान् अस्मान् किं शोचत ( यूयमिति शेषः ) ॥ १२ ॥ यः अस्मान् असृष्ट, यः भयेभ्यः अस्मान् अरक्षीत्, यश्च सर्व्वदा अस्मान् स्वपोषम् अपुषत्, तस्य ( पितुः ) महोपकारस्य तुच्छेन वनस्य यानेन किं मोचः अस्ति ॥ १३ ॥ यः दुरापे अर्थे किमुत प्रवासे गुरूणां शासने न अवास्थित स वरं विद्युत्प्रयाम प्रनष्टः यद्वा तृणवत् ऊर्द्ध्वशोषं विशुष्कः ॥ १४ ॥ हे पौराः ( यूयं ) निवर्त्तध्वं तातस्य शोकापनुदाः भवेत भरतं मत्तः अन्यं मा दर्शत च इति न्यगादीत् ( राम इति शेषः ) रथं निवर्त्तय इति सूतं आह, अ च ॥१५॥ रामः इङ्गितैः जनानां गन्तृतां ज्ञात्वा सपौरः सन् एकां रजनीं उषित्वा वनवासकृतात् भयात् तान् त्यजन् प्रातः छद्मेन अपजगाम ॥ १६ ॥ ते करुणं रुवन्तः

---

হইতে লাগিল, কিন্তু তাহাদের মধ্যে যাহারা ধৈর্য্যশীল ছিল, তাহারা শোক পরিহার পূর্ব্বক, কুমারের অনুগমনে কৃতনিশ্চয় হইল।

১২। সেই কুমারযুগল প্রস্থানে উদ্যত হইলে, প্রজাবর্গ তাঁহাদের নিকটে আগমনপূর্ব্বক শোক করিতে লাগিল। তখন তাঁহারা তাহাদিগকে এই কথা বলিলেন—"আমরা পিতার অনুমতি লাভ করিয়া কৃতার্থ হইয়াছি; এ আমাদের অভ্যুদয়ের সময়; হায়! তোমরা কি জন্য আমাদের নিমিত্ত শোক করিতেছ?"

১৩। "যিনি আমাদিগকে জন্ম দান করিয়াছেন, যিনি বিপদ হইতে রক্ষা করিয়াছেন, এবং নিজ অর্থব্যয়ে প্রতিপালন করিয়াছেন; এই তুচ্ছ বনগমন হইতে তাঁহার এই সমস্ত মহোপকারের কি পরিশোধ হইতে পারে?"

১৪। সামান্য প্রবাসের কথা কি বলিব, অতি দুষ্কর কার্য্যেও যে ব্যক্তি পিতার শাসনে থাকে না, সে বরং বিদ্যুতের মত ক্ষণকালের মধ্যে বিনষ্ট হউক, অথবা তৃণের ন্যায় দাঁড়াইয়া দাঁড়াইয়াই শুকাইয়া যাউক।

১৫। পুরবাসিগণ! তোমরা ফিরে যাও, গিয়া পিতার শোক অপনয়ন কর; আর ভরতকে আমা হইতে ভিন্ন ভাবিও না" এই কথা কহিয়া, সারথিকে রথ ফিরাইয়া লইতে বলিলেন।

১৬। রামচন্দ্র যখন ভাবভঙ্গী দেখিয়া বুঝিলেন, তাহারা তাঁহার অনুগমন হইতে ক্ষান্ত হইবে না, তখন পুরবাসীদের সহিত এক রাত্রি বাস করিয়া এবং

अस्रम् अस्राक्षुः मुहुर्मुहुः कवोष्णं न्यश्वसिषुः हा राम हा कष्टमिति ब्रुवन्तः पराङ्मुखैः मनोभिः न्यवृतन् ॥ १७ ॥ सूतोऽपि गङ्गासलिलैः सहाश्वम् आत्मानं पवित्वा अनल्पमन्युः ससीतयोः राघवयोः अधीयन् (तयोः) कदुष्णं श्वसन् पुरम् आविवेश ॥ १८ ॥ जनेन प्रतीपं राजन्यनचन्द्रसमन्विताऽपि शोकान्धकारावृतसर्व्वचेष्टा सा पूः भानुशीतांशुनिराकृता द्यौरिव ददृशे ॥ १९ ॥ नृपतिः रामेण विना सुमन्त्रं विलोक्य च्युताशः सन् सत्वात् अच्योष्ट मधूनि न ऐषीत्, गन्धैः न व्यलिपत्, मनोरमे वस्त्रे न व्यवसिष्ट ॥ २० ॥ स अत्र एकत्र न आसिष्ट कृत्याकृत्येभ्यः क्षितिपालभावः व्यरंसीत् चन्दनोशीरमृणाल-दिग्धोऽपि शोकाग्निना द्युनिवासभूयं अगात् ॥ २१ ॥ भूमिपतेर्महिष्यः विचुक्रुशुः केशान्

---

বনবাসসুলভ নানা ভয় হইতে তাহাদিগকে রক্ষা করিয়া, প্রত্যূষে ছলপূর্ব্বক প্রস্থান করিলেন।

১৭। অনন্তর তাহারা অশ্রুবর্ষণ, করুণস্বরে রোদন এবং মুহুর্ম্মুহু দীর্ঘ ঈষদুষ্ণ উচ্ছ্বাস পরিত্যাগ করত, এবং হা রাম হা কষ্ট ইত্যাদি বলিতে বলিতে ফিরিয়া আসিল, কিন্তু তাহাদের চিত্ত ফিরিবার নহে।

১৮। সারথিও অত্যন্ত শোকার্ত্ত হইয়া গঙ্গাজলে অবগাহনপূর্ব্বক আপনাকে ও অশ্বগণকে পবিত্র করিয়া, রাম লক্ষ্মণ ও সীতার বিষয় ভাবিতে ভাবিতে ঈষদুষ্ণ নিশ্বাস পরিত্যাগ করত পুরে প্রবেশ করিল।

১৯। অনুগামী লোকে ফিরিয়া আসিয়া দেখিল, সেই পুরী চন্দ্রসূর্য্য-বর্জ্জিত নভোমণ্ডলের ন্যায় হইয়াছে, যদিও নক্ষত্রস্বরূপ ক্ষত্রিয়গণ রহিয়াছে, তথাপি শোকরূপ অন্ধকারে সমস্ত নিস্তব্ধ ও স্পন্দহীন।

২০। নৃপতি রাম বিনা সুমন্ত্রকে দেখিয়া, নিরাশ হইয়া চিত্তবিকার প্রাপ্ত হইলেন; মধুপান ইচ্ছা করিলেন না, চন্দনাদি অনুলেপন করিলেন না এবং মনোরম বসন পরিধান করিলেন না।

২১। রাজা শোকপ্রযুক্ত একত্র তিষ্ঠিয়া থাকিতে পারিলেন না, রাজকর্ত্তব্য কর্ম্ম সকল অসমাপ্ত থাকিলেও, তাহা হইতে বিরত হইলেন; চন্দন, উশীর ও মৃণাল অঙ্গে অনুলেপন করিতে লাগিলেন। অবশেষে শোকাগ্নিতে দেহান্ত প্রাপ্ত হইলেন।

২২। ভূপতির মহিষীগণ ক্রন্দন করিতে লাগিলেন, কেশচ্ছেদন, নিজ

लुलुठुः स्ववपूंषि जघ्नुः विभूषणानि उन्मुमुचुः, धरायां पेतुः वलयानि च बभञ्जुरेव ॥२२॥ ताः सान्त्वयन्ती बन्धुता भरतप्रतीक्षा सती तं तैले आशु न्यचिक्षिपत् मन्त्रिमतेन राजात्मजम् आनिनीषून् यूनः दूतान् प्रास्थापयच्च ॥२३॥ मातृकुले वसन् भरतोऽपि राज्ञः प्रमादं पश्यन् "अहं सूर्यः सन् नभसः पतितम् अधःस्फुरन्तं विमलं निरीक्षाचक्रे" इति सखिभ्यः आख्यत् ॥२४॥ दूताः एत्य प्रयियासयन्तः यदा तम् आत्ययिकम् अर्थं न अभिश्रवन् तदा असौ जाताभिशङ्कः गुरूणां उत्कण्ठमानः आविक्षत् ॥२५॥ (सः) स्नेहवशात् समाकुलत्वात् बन्धून् अपायम् आसेदुषः अमन्त्रिष्ट, गोमायुशारङ्गगणाश्च सम्यक् न आयासिषुः भीमं अरासिषुश्च ॥२६॥ प्रोषिवान् सः एत्य प्रविशन् जनौघजन्यं घोषं न शुश्राव वेदनादान् न आकर्णयामास, वणिजां पण्यायाः नच उपलेभे ॥२७॥ अभ्यर्णं तम् एत्य

---

অঙ্গ তাড়ন, অলঙ্কার উন্মোচন, ধরাতে নিপতন এবং বলয় ভঞ্জন করিতে লাগিলেন।

২৩। বন্ধুবান্ধবগণ তাঁহাদিগকে সান্ত্বনা করিয়া, ভরতের প্রতীক্ষায় রাজার মৃতদেহ তৈলদ্রোণিতে রাখিলেন, পরে মন্ত্রিগণের মতানুসারে রাজপুত্রকে আনিবার জন্য যুবা দূত সকল পাঠাইয়া দিলেন।

২৪। মাতামহালয়ে স্থিত ভরত স্বপ্নে দেখিলেন, যেন সূর্য্যদেব নভোমণ্ডল হইতে নিপতিত হইয়া ধরাতলে স্ফূর্ত্তি পাইতেছেন; তখন রাজার বিপদ আশঙ্কা করিয়া সুহৃদ্বর্গের নিকট সমস্ত বর্ণন করিলেন।

২৫। যখন দূতেরা আসিয়া তাঁহাকে যাইবার জন্য জিদ্ করিল, কিন্তু কোন অমঙ্গল সম্বাদ শুনাইল না, তখন তিনি জনকাদির অনাপদবিষয়ে উৎকণ্ঠাযুক্ত হইয়া গমনার্থ উৎসুক হইলেন, এবং প্রস্থানও করিলেন।

২৬। তিনি স্নেহনিবন্ধন কাতরান্তঃকরণে আশঙ্কা করিতে লাগিলেন, হয় ত বন্ধুগণের কোন অমঙ্গল ঘটিয়াছে। আর শিবা ও মৃগগণ বিপরীতদিকে গমন করত ভয়ঙ্কর রব করিতে লাগিল।

২৭। প্রবাসস্থিত সেই কুমার পুরে প্রবেশ করিবার সময় জনতাজনিত কোলাহল কিম্বা বেদাধ্যয়নের ধ্বনি শুনিতে পাইলেন না, এবং বণিক্গণের ক্রয়বিক্রয় কিছুই দেখিতে পাইলেন না।

उपागताश्च मातरः नृपतिं उच्चैरक्रन्दुः, पुरोहितामात्यमुख्या योधाश्च विरुद्धमन्युप्रसि- पूर्णमनसः ( बभूवुः ) ॥ २८ ॥ यदा स. परितः ससीतं रामं सलक्ष्मणञ्च दिदृक्षमाणः सन् अन्वयुङ्क्त अथ यथावत् वृत्तं सर्वे व्याख्यन्, ( पुरोहितादयः इति शेषः ) ॥ २९ ॥ आबद्ध-भीमभ्रुकुटीविभङ्गः तदा प्रस्फीयमानारुणरौद्रनेत्रः स कैकेयीं मुहुः उच्चैः उपालब्ध च शोके अविरतं न्यमाङ्क्षीच ॥ ३० ॥ नृपात्मजौ ससीतौ चिक्षिपतुः, राजा ममार, भवत्यः विधवाः, वयं शोच्याः, भूः अनाथा वत बहुनर्थं लघुत्वं कैकेय्युपज्ञम् ॥ ३१ ॥ इमीकः भुवि लुठन् रोदनवान् सरामं पितरं उद्गाश्यमानः असौ ( भरतः ) एतत् मतं न मत्कं इति ब्रुवाणः सन् सहस्रशः शपथान् अशप्यत् ॥ ३२ ॥ दिघचयनः ( नरेन्द्रमिति शेषः ) अध्वरपात्रजातं विधीपयन्त सविप्रा सचिवाः न मुष्यन्दन्: सन्तः अन्त्याहुतिं च दयितुम् आरात् नरेन्द्रं समुद्वहुः ॥ ३३ ॥ समन्तात् पट्टकूलकेतून् उदक्षिपन् वेद-

---

২৮। অনন্তর জননীগণ গলদশ্রু হইয়া সমীপাগত সেই কুমারকে বেষ্টন পূর্ব্বক রাজাকে উদ্দেশ করিয়া উচ্চৈঃস্বরে ক্রন্দন করিয়া উঠিলেন; পুরোহিত, অমাত্য ও যোদ্ধাগণ ও বহুপরোনাস্তি শোক প্রকাশ করিতে লাগিলেন।

২৯। ভরত ইতস্ততঃ দৃষ্টি সঞ্চালনপূর্ব্বক যখন রাম লক্ষ্মণ ও সীতাকে দেখিতে পাইলেন না, তখন রোরুদ্যমান হইয়া জিজ্ঞাসা করিতে লাগিলেন। পরে তাঁহারা তাঁহার নিকট, যেমন ঘটিয়াছিল, সমস্ত বর্ণন করিলেন।

৩০। তখন তিনি ভয়ঙ্কর ভ্রূভঙ্গী করিয়া, এবং ক্রোধভরে অরুণ লোচনযুগল বিস্ফারিত করিয়া, কেকয়ীকে বার বার উচ্চৈঃস্বরে তিরস্কার করিতে লাগিলেন এবং অবিরত শোকে নিমগ্ন হইলেন।

৩১। রাজতনয়দ্বয়গণ সীতার সহিত কষ্টে পড়িলেন, রাজা নিধন প্রাপ্ত হইলেন, আপনারা বিধবা হইলেন, আমরা সকলে শোচনীয়দশাগ্রস্ত হইলাম, এবং পৃথিবী অরাজক হইল। হায়! কেকয়ীর এই অভিনব লঘুতা বহু অনর্থের নিদান।

৩২। "এই মত আমার নহে" এই বলিয়া তিনি হাজারবার শপথ করিলেন, এবং শোকে ভূমিতে বিলুণ্ঠিত হইয়া, পিতার ও রামের নাম উচ্চারণ-পূর্ব্বক রোরুদ্যমান হইলেন।

৩৩। সচিবগণ বিপ্রবর্গের সহিত মিলিত হইয়া তাঁহাকে স্তব্ধ করিলেন,

मृदङ्गकांस्यं अवादयन्, तारान् कम्बून् अधमन् तथा कुङ्कुमचन्दनानि आनयं च ॥ २४ ॥ ऋत्विक् प्राक्शिरसं ( शवमिति शेषः ) अजिने निधाय क्षौमाचिनाच्छादनं ( शवस्य इति शेषः ) सत्कर्म कृत्वा पात्राणि यथाविधानं सञ्चित्य ज्वलितं चिताग्निं जुहाव ॥ २५ ॥ पिण्डोदकश्राद्धेषु कृतेषु भरतः प्रकृतं अभिषेकं हित्वा विनयेन रामं प्रत्यानिनीषुः अघोरः सन् अरण्यं प्रायात् ॥ २६ ॥ शीघ्रायमाणैः ककुभः अश्रु वामैः अपन्थानमुपेत्य सर्वैः शोकात् अमूढैरपि नागेन्द्ररथाश्वमिश्रैः जनैः भूः चकाशाञ्चकार ॥ २७ ॥ (ते जनाः) वनानि पुष्पफलं उच्चिक्यिरे, आपगासु सस्नुः, पितॄन् पिप्रियुः, पुलिनानि इत्वा आरेमुः, छायां समाश्रित्य अमदं विशश्रमुः ॥ २८ ॥ निरुद्धयमभत्तयस्ते गङ्गाम्बुसम्पर्कविशुद्धि-

---

ভাজঃ তমসাপগায়াঃ তীরং সম্প্রাপ্য পুণ্যং যামুনম্ অম্বু বিগাহিতুং যযুঃ ॥ ৩৯ ॥ তে ভরদ্বাজমুনের্নিকেতম্ ঈযুঃ যস্মিন্ রামঃ সমেত্য ফলবৰ্হিভূত্যা ঘ্নুতাশনায়ঃ তথা শিশিরৈঃ পয়োভিঃ উদন্যাং ব্যসন্ বিশশ্রাম ॥ ৪০ ॥ বিনয়াৎ পদ্রাত্তে বাচংযমান্ স্থণ্ডিলশায়িনঃ যুযুক্ষমাণান্ অনিশং মুমুক্ষূন্ অধ্যাপয়ন্তং সশিষ্যং ভরদ্বাজমুনিং প্রণেমুঃ ॥ ৪১ ॥ আতিথ্যং এভ্যঃ পরিচিখ্যিবিষোঃ ধামপ্রথিম্নঃ ( অস্য মুনেঃ ) যোগবলেন কল্পদ্রুমাঃ ফেলুঃ দ্রাঘিমান্বিতানি দ্রাঘিমবন্তি বাসাংসি চ উদূহুঃ ॥ ৪২ ॥ তস্মিন্ তিলোত্তমাদ্যা বনিতাশ্চ আজ্ঞাং ( মুনেরিতি শেষঃ ) প্রতীযুঃ, বিনয়াৎ উপাস্থুঃ, সরাগং জগুঃ, সভাবং নন্বৃতুঃ, সবিভ্রমং নেমুঃ, উদারম্ ঊচুঃ ॥ ৪৩ ॥ ততঃ প্রীতিমান্ মুনিঃ অবকাশে রুচিসংপ্রক্তম্

---

চিত্ত বিনোদন করিল, পরে শঙ্কাশূন্যচিত্তে ছায়াতল আশ্রয় করিয়া বিশ্রাম করিতে লাগিল।

৩৯। যথায় গঙ্গাজলের সংসর্গে তমসানদী বিশেষরূপে পবিত্র হইয়াছে, তথায় গিয়া শ্রম পরিহার করিল, পরে পবিত্র যমুনার জলে অবগাহন করিবার জন্য গমন করিল।

৪০। অনন্তর ভরদ্বাজ মুনির আশ্রমে পৌঁছিল, যথায় রামচন্দ্র সকলের সহিত মিলিত হইয়া, ফলসম্পত্তি দ্বারা ক্ষুন্নিবৃত্তি এবং সুশীতল জলদ্বারা তৃষ্ণা শান্তি করিয়াছিলেন।

৪১। তথায় ভরতাদি পদব্রজে গমনপূর্ব্বক সশিষ্য ভরদ্বাজ ঋষিকে সবিনয়ে প্রণাম করিলেন এবং দেখিলেন তিনি মৌনব্রতাবলম্বী, স্থণ্ডিলশায়ী, দিবানিশ যোগাভ্যাসে নিরত,মোক্ষার্থীমুনিগণকে শাস্ত্র অধ্যয়ন করাইতেছেন।

৪২। মহাপ্রভাবসম্পন্ন মুনি ভরতাদির আতিথ্য করিবার জন্য উৎসুক হইয়া, এরূপ যোগবল প্রকটন করিলেন যে, কল্পবৃক্ষ সকল ফলিতে লাগিল; অধিক কি, সুদীর্ঘ সুকোমল বস্ত্র পর্য্যন্ত আপনা হইতে উৎপন্ন হইতে লাগিল।

৪৩। সেই তপোবনে তিলোত্তমা প্রভৃতি দেববনিতাগণ মুনির আজ্ঞাক্রমে তাঁহাদিগের সেবাশুশ্রূষা করিতে লাগিল; রাগরাগিণীর আলাপচারী পূর্ব্বক সঙ্গীত, হাবভাব প্রকটন পূর্ব্বক নৃত্য, বিলাসের সহিত প্রণাম, এবং উদারভাবে বচন বিন্যাস করিতে লাগিল।

राघवलक्ष्मणाभ्यां चिरं करुणं समन्दं रुदित्वा सरितं समेत्य मध्ये जलात् द्वयसं जलं यथा अन्तिके गोत्राभिधायं प्रसृतम् ॥५०॥ पिता दुष्करे अरण्ययाने मां वत (खेदे) दुष्करे राज्ये त्वां प्रायुङ्क्त, हे वीर! शुचं मा गाः अमुं भरं वह, इति वचः रामेण कनीयान् आभाषि ॥५१॥ वृद्धमतेषु कृती श्रुती धीमान् त्वं चेत् पैतृकं वचनं न कुर्याः (तर्हि) कुले विच्छिद्यमानेऽपि परस्य पुंसः इह पुत्रकाम्या कथं स्यात् ॥५२॥ त्वं अस्माकं छन्दं बहुमन्यसे चेत्, मयि स्थिते यदि न ईर्षिषे, तातवाक्ये अतिष्ठन् यदि जिह्रेषि (तर्हि) भद्रा लज्जीहि, व्रज, पृथ्वीं शाधि ॥५३॥ कनीयान् अहं ज्यायसो राज्यधुरां प्रवोढुं कथं उत्सहेय। मां कुलकीर्त्तिलोपे मा प्रयुङ्क्थाः भरतोऽपि इति धर्म्यं (वचनमिति शेषः) रामं प्राह स्म ॥५४॥ एतत् जल्पंस्तं इभितुरङ्गं, राजभाक्षि

---

বর্দ্ধিত হইল। তখন তাঁহারা "রামশোকে রাজা পঞ্চত্ব প্রাপ্ত হইয়াছেন" এই কথা উচ্চৈঃস্বরে নিবেদন করিলেন এবং রোদন করিতে করিতে ভূমিতে বিলুণ্ঠিত হইতে লাগিলেন।

৫০। রাম লক্ষ্মণ বহুক্ষণ করুণস্বরে ও মুক্তকণ্ঠে রোদন করিয়া, নদীতে গমন করিলেন, এবং প্রত্যেকে জলমধ্য হইতে দুই দুই অঞ্জলি গ্রহণ করিয়া, পিতার নামোল্লেখ পূর্ব্বক তটোপরি নিক্ষেপ করিলেন।

৫১। রামচন্দ্র অনুজ ভরতকে বলিলেন, "পিতা আমাকে অনায়াসসাধ্য অরণ্যযাত্রায় আদেশ করিয়াছেন, কিন্তু হায়! তোমাকে দুরূহ রাজ্যশাসন-কার্য্যে নিয়োগ করিয়াছেন। হে বীর শোক করিও না; সেই ভার বহন কর।

৫২। "তুমি ধীমান্ হইয়া এবং প্রাচীনদিগের মত জানিয়া ও তদনুসারে কার্য্য করিতে তৎপর হইয়া, যদ্যপি পিতার বচন রক্ষা না কর; তাহা হইলে কুলের লোপ হইলেও এসংসারে আর কোন্ ব্যক্তি কি জন্য পুত্রকামনা করিবে।"

৫৩। "আমার বাক্যে যদি তোমার আদর থাকে, আর যদি আমাবিদ্যমানে, প্রভুত্ব চালাইতে না চাও এবং পিতৃবাক্য লঙ্ঘন করিয়া যদি লজ্জিত হও, তবে লজ্জা ত্যাগ কর, ফিরিয়া যাও, গিয়া পৃথিবী শাসন কর।

৫৪। ভরতও রামকে ধর্ম্মানুগত কথা বলিলেন, "আমি কনিষ্ঠ হইয়া

अमूनि रत्नानि च, एतत् राजन्यकञ्च (वर्त्तते इति शेषः) त्वयि स्थिते अहं क्षितीन्द्रः स्याम् इत्येतत् अनृतम् ॥ ५५ ॥ राघवः इति निगदितवन्तं तं जगाद हे भरत त्वं मदीये पादुके गृहीत्वा च्युतनिखिलविभयः तथा जनौघैः पूज्यमानः सन् मदनुमतेन सकलभुवनराज्यं कारय ॥ ५६ ॥

---

কিরূপে জ্যেষ্ঠ পুত্রের যোগ্য রাজ্যভার বহন করিতে ভরসা করিব; অতএব কুলকীর্ত্তির লোপকর কার্য্যে আমাকে নিয়োগ করিবেন না।"

৫৫। এই সমস্ত মহাবলপরাক্রান্ত হস্তী ও বাজিগণ, সেই সকল রাজসম্ভোগ যোগ্য রত্ননিচয়; এবং এই সব ক্ষত্রিয়গণ বর্ত্তমান রহিয়াছে; আর তুমি বিদ্যমান থাকিতে আমি রাজা হইব, একথা অলীক (যেন কাহারও মুখ হইতে বহির্গত না হয়)।

৫৬। তিনি এই কথা বলিলে, রামচন্দ্র তাঁহাকে কহিলেন, "ভরত! তুমি আমার দুইখানি পাদুকা লইয়া গমন কর; এবং সমুদয় আশঙ্কা পরিত্যাগপূর্ব্বক প্রজাবর্গের পূজ্যমান হইয়া, আমার মতানুসারে সমুদয় পৃথিবীতে রাজত্ব কর।"

---

# चतुर्थः सर्गः ।

---

भरते निवृत्ते सति धीमान् रामः अत्रेस्तपोवनं प्रपेदे तस्मिन् पूजितः सन् दण्डकारण्यं ईयिवान् ॥१॥ अरण्यानीं अटाट्यमानः ससीतः सहलक्ष्मणः रामः बुभुक्षया भीमेन रक्षसा बलात् उत्क्षिप्य जह्रे ॥२॥ तौ भुजौ भङ्क्त्वा कृतान्तेनापि दुर्दमं तं अवाक्शिरसं उत्पादं सन्तं भुवि निचख्नतुः ॥३॥ ततः रघुव्याघ्रौ ब्राह्म्या श्रिया अध्यासितं शरणैषिणां शरण्यं शरभङ्गाश्रमम् आहियाताम् ॥४॥ यूयं समैष्यथ इति (ईतोः) वयं अस्मिन् वने आसिष्महि यूयं दृष्टाः स्थ, वः स्वस्ति, वयं स्वपुण्यविजितां गतिं यामः, आरात् सुतीक्ष्णमुनिनिकेतनम्, इति प्रदिश्य शरभङ्गः रामस्य पुरः ज्वलने वपुः जुहवाञ्चकार ॥५॥६॥ (युग्मकम्) तस्मिन् कृशानुसाहुते रामः अनिशं आश्रमान्

---

১। ভরত ফিরিয়া গেলে, ধীমান্ রামচন্দ্র অত্রিমুনির তপোবন প্রাপ্ত হইলেন, এবং তথায় পূজিত হইয়া, দণ্ডকারণ্যে গমন করিলেন।

২। তিনি সীতা ও লক্ষ্মণের সহিত যেমন সেই মহারণ্যে ভ্রমণ করিতেছিলেন, অমনি একটা ভয়ঙ্কর রাক্ষস ক্ষুধার্ত হইয়া তাঁহাদিগকে বলপূর্ব্বক হরণ করিয়া লইল।

৩। রাম ও লক্ষ্মণ উভয়ে কৃতান্তেরও অদমনীয় বিরাধনামক সেই রাক্ষসের দুই বাহু ভগ্ন করিয়া ঊর্দ্ধদিকে পদ, ও অধোদিকে মস্তক করিয়া তাহাকে ভূগর্ভে পুতিয়া ফেলিলেন।

৪। পরে রঘুবংশের সেই দুইটী শ্রেষ্ঠ সন্তান শরভঙ্গ মুনির আশ্রমে গমন করিলেন, যে স্থানটী তপোজনিত একপ্রকার শোভাতে পরিপূর্ণ, এবং শরণাগত ব্যক্তির আশ্রয়স্বরূপ ছিল।

৫।৬। "আপনি আসিবেন বলিয়া, আমি এই বনে অবস্থান করিতেছি; এখন আপনার সহিত দেখা হইল, আপনার মঙ্গল হউক, আমি নিজ পুণ্যে অর্জ্জিত গতি প্রাপ্ত হই," এই কথা বলিয়া, এবং "নিকটেই সুতীক্ষ্ণ মুনির আশ্রম" ইহা নির্দ্দেশ করিয়া মুনি জ্বলন্ত অগ্নিতে নিজ দেহ আহুতি দিলেন।

अमन् सुतीक्ष्णमुनिसन्निधौ पर्णशालायां उवास ॥ ७ ॥ वासतेयीषु वनेषु निवसन् पर्ण-स्तरे आतिथेयः (सः) शय्योत्थायं मृगान् विध्यन् विचक्रमे ॥ ८ ॥ होमवान् शूल्यं उपध्याय देवतात् कृत्वा ऋग्यजुषं अधीयानान् सामवेदींश्च समर्पयन् बुभुजे ॥ ९ ॥ नक्तक-निभे सर्वाङ्गीने तरुत्वचौ वसानः काण्डीरः खड्गिकः शार्ङ्गी तनुत्रवान् अस्त्री दन्दशू-कारि विप्रान् रक्षन् निर्भयः सन् आश्रितङ्गवीनानि हित्वा फलेग्रहिषु आश्रितभवं (भवेत्) तेषु वनेषु आनभ ॥ १० ॥ ११ ॥ (युग्मकम्)। व्रातीनव्यालदीप्रास्त्रः सुत्वनः परिपूजयन् मस्करिभिः पर्यस्तान् नैकटिकाश्रमान् आट ॥ १२ ॥ (रामः) परीवर्ति, अथ,

---

৭। তিনি অগ্নিমান্ হইলে, রামচন্দ্র সুতীক্ষ্ণ মুনির সন্নিকটে একটী কুটীরে গিয়া বাস করিতে লাগিলেন; তথায় থাকিয়া নিরন্তর নানা আশ্রমে ভ্রমণ করিয়া বেড়াইতেন।

৮। বাসযোগ্য বনেতে অবস্থানপূর্ব্বক পর্ণশয্যায় শয়ন করিতেন এবং আতিথেয় ছিলেন বলিয়া, শয্যা হইতে গাত্রোত্থানপূর্ব্বক মৃগয়া করিয়া বেড়াই-তেন।

৯। মৃগয়ালব্ধমাংস শূলবিদ্ধ করিয়া কাবাব করিতেন এবং স্থালীতে পাক করিতেন। পরে হোমানন্তর দেবতাকে নিবেদন করিতেন, পরিশেষে ঋক্ যজুঃ ও সামবেদাভিজ্ঞ ব্রাহ্মণগণ ভোজন করাইয়া, যাহা অবশিষ্ট থাকিত নিজে আহার করিতেন।

১০। নববস্ত্র তুল্য সর্ব্বাঙ্গব্যাপী তরুবল্কল পরিধান করিতেন, এবং ধনু-র্ব্বাণ খড়্গ ও বর্ম্ম ধারণপূর্ব্বক ব্রাহ্মণগণের রক্ষা করিতেন।

১১। রাক্ষসগণ-নিধনকারী নির্ভীক সেই রাজকুমার যে সকল বন তৃণ-পূর্ণ ও গোজাতির তৃপ্তিপদ, তাহা পরিত্যাগপূর্ব্বক, যথায় ফলদ্বারা তৃপ্তিলাভ হইতে পারে এরূপ বনে বিচরণ করিতেন।

১২। যাহারা কায়িক পরিশ্রম দ্বারা জীবিকা নির্ব্বাহ করে, তাহাদের হিংসাপরায়ণ রাক্ষসগণের শাসনজন্য দীপ্তিশালী অস্ত্রশস্ত্র ধারণ করেন, এবং সোমরস পানশীল, যাজ্ঞিকগণের পূজা করেন এমন সেই রামচন্দ্র, মহামহিম ভিক্ষুগণে সমাকীর্ণ নিকটবর্ত্তী যতিগণের আশ্রমে ভ্রমণ করিয়া বেড়াইতেন।

पूर्वेद्युः अन्येद्युश्च मुनीन्द्राणां वृद्धिक्षयी चिन्तयन् प्रियम्भावुकतां अगात् ॥ १३ ॥ ( किं कुर्वन् ) आयतीगवं प्रक्रान्ता सन्ध्यां ( व्याप्य ) आतिष्ठद्गु जपन् तथा प्रतमेभ्यः प्रातस्तरां प्रबुद्धः रविं प्रणमन् ॥ १४ ॥ अभीकया राक्षस्या पर्णशालायां स ददृशे अथ असकौ भार्याढ्यं तं अवज्ञाय सौमित्रये तस्थे ॥ १५ ॥ वलिभ मध्यं दधाना कर्णजाहविलोचना अतिसर्वेण वाक्तनुत्वेन ( उपलक्षिता ) प्रचती चन्द्रलेखेव स्थिता ॥ १६ ॥ (पुनः कीदृशी) सुपात् द्विरदनासोरुः मृदुपाणितलाङ्गुलिः प्रथिमानं दधानेन घनेन जघनेन च ( उपलक्षिता ) ॥ १७ ॥ ( पुनः कीदृशी ) उन्नस प्रदत् दोलकुण्डलं वक्त्रं दधती पश्यतः मंयून् कुर्वाणा, अच्छिदी तथा सुहासानना ॥ १८ ॥ चंचूर्यमाणा पतीयन्ती अनुका प्रियवदा असौ रघूत्तमं प्रियाकर्तुं प्रार्थयाञ्चक्रे ॥ १९ ॥ हे सौमित्रे !

---

১৩। পরদিন, সেইদিন, পূর্ব্বদিন ও অন্য দিন, মুনীন্দ্রগণের বৃদ্ধি ও ক্ষয়-বিষয়ক তত্ত্বাবধারণ করিয়া তাঁহাদিগের প্রিয় হইয়াছিলেন।

১৪। যখন গাভীগণ ফিরে আইসে সেই সময় হইতে আরম্ভ করিয়া, আর যখন দুগ্ধদোহন হয় তৎকালপর্য্যন্ত, সন্ধ্যাবন্দনাদি করিতেন, এবং পক্ষীগণ অপেক্ষা অধিক প্রত্যূষে জাগরিত হইয়া সূর্য্যের উপস্থান করিতেন।

১৫। অনন্তর এক কামুকী রাক্ষসী তাহাকে পর্ণশালাতে দেখিতে পাইল, কিন্তু তাঁহার ভার্য্যা রহিয়াছে দেখিয়া, তাহাকে অবজ্ঞাপূর্ব্বক, সৌমিত্রির নিকট উপস্থিত হইল।

১৬। তাহার মধ্যদেশ ত্রিবলিযুক্ত, লোচনযুগল কর্ণমূল পর্য্যন্ত বিস্তৃত, এবং তাহার বাক্য ও শরীরের ত্বক সর্ব্বাপেক্ষা উৎকর্ষযুক্ত; অতএব সে প্রতিপদের চন্দ্রকলার ন্যায় ছিল।

১৭। তাহার পদযুগল সুশোভন, উরুযুগ্ম করিকরের ন্যায় সুবলিত, করতল ও অঙ্গুলি সুকোমল, এবং জঘনস্থল যেমন বিশাল, তেমনি নিবিড়।

১৮। তাহার নাসিকা উন্নত, দন্তপংক্তি সুনির্ম্মল, কুণ্ডল দোদুল্যমান, মুখমণ্ডল সুহাস্যে মণ্ডিত, এবং গলে মালিকা লম্বমানা। যাহারা তাহাকে দর্শন করে, তাহারা সুখিত হয়।

১৯। প্রিয়ভাষিণী সেই কামুকী নিজের পতিলাভ বাসনায় বার বার

त्वं अमदः इच्छ ; सन् कामा वशंवदा सुभोगीना पुरुषायुषं सहचरी मां न पायंस्थाः ॥२०॥ स तां उवाच गोष्ठीने स्त्रीपुंसभीषणे वने असूर्य्यम्पश्यरूपा त्वं अभीरुः सती किं अटाट्यसि ? ॥ २१ ॥ मानुषान् अभिलषन्ती रोचिष्णुः दिध्यधर्म्मिणी अप्सरायमाणा त्वं स्वतन्त्रा सती कथं इह अटसि ? ॥ २१ ॥ उपम्पश्याकुले अरण्ये आलीनत्वविसर्ज्जिता कामुकप्रार्थनापट्वी त्वं कथं न पतिवत्नी ? ॥ २३ ॥ पर्णशालायां ( स्थितं ) अनुरहसं राघवं पतिं इच्छ, सः मम स्वामी कान्तावान् तथा श्रीपकर्णिकलोचनः ॥ २४ ॥ यस्य वपुः चान्दनिकं, मुखं कार्पवेष्टनिकं, यस्य श्रीपज्ञानुकौ पाणी संग्रामे सर्व्वकर्म्मीणौ ॥ २५ ॥

---

গর্হিতভাবে গমনাগমন করিতে লাগিল, পরে রঘুবর লক্ষ্মণকে প্রাপ্ত হইয়া তাঁহাকে প্রসন্ন করিবার জন্য প্রার্থনা করিল।

২০। "হে সুমিত্রানন্দন! শঙ্কাশূন্য হইয়া উৎসুকমনে আমার পাণিগ্রহণ কর। আমি নিজে অভিলাষবতী হইয়া তোমার অধীনতা স্বীকার করিতেছি, এবং তোমার উত্তম ভোগসুখ সম্পাদনার্থ যাবজ্জীবন তোমার সহচরী হইব।"

২১। লক্ষ্মণ তাহাকে বলিলেন, "এই বন নরনারীর ভয়াবহ, এবং অধুনা গোচারণপর্য্যায়বর্জ্জিত, তুমি অসূর্য্যম্পশ্যরূপা হইয়াও কি জন্য নির্ভয়চিত্তে হেথায় পর্য্যটন করিতেছ।"

২২। "যদিও তোমার রাক্ষসোচিত স্বভাব, তথাপি মানুষের সহিত রমণাভিলাষিণী হইয়াছ; তুমি কি জন্য দীপ্তিশালী কলেবর ধারণপূর্ব্বক অপ্সরার ন্যায় আচরণ করিতেছ এবং স্বতন্ত্রা হইয়া ভ্রমণ করিতেছ?"

২৩। "ভয়ঙ্কর প্রাণিগণে সমাকীর্ণ এই অরণ্যে কামুকসুলভ প্রার্থনায় সুনিপুণা হইয়া লজ্জায় জলাঞ্জলি দিয়াছ; তোমার কি পতি নাই?"

২৪। "ঐ পর্ণশালার অভ্যন্তরে বিজনস্থিত রামচন্দ্রকে পতিত্বে বরণ কর; তিনি আমার প্রভু, তিনি কান্তাসম্ভোগের রসাভিজ্ঞ এবং তাঁহার লোচনযুগল আকর্ণবিশ্রান্ত।"

২৫। "যাঁহার কলেবর চন্দনে চর্চ্চিত, মুখমণ্ডল কুণ্ডলে পরিমণ্ডিত, এবং যাঁহার আজানুলম্বিত পাণিযুগল, সংগ্রামে ছেদনভেদনার্থ সমুদয় কার্য্যে সুপটু।"

येन दुर्बलरक्षार्थं औपनीविकः असिर्बद्धः यश्च आश्मनमिव अन्यदुर्वहं सेषुं चापं धत्ते ॥२६॥ (यः) संख्ये यज्ञद्रुहां जेता यस्य वने धर्मसन्तानम्; यं प्राप्य मुनीनां दारगवानां सदा अभयम् ॥ २७ ॥ ततः वाञ्छमाना "हे राम ! (भवान्) मां उपायंस्त" इति सादरं वचः वदन्ती असौ रामाश्रमं अविशत ॥ २८ ॥ असौ अस्त्रीकः अहं स्त्रीमान् स तव पतिः (सन्) पुष्यतितरां तमेव व्रज, मा हृषः, इति रामः अब्रवीत् ( ताम् इतिशेषः) ॥ २९ ॥ वृषस्यन्ती मन्मथायुधसम्पातव्यथ्यमानमतिः सा, वृषस्यन्ती गौः महोक्षम् इव लक्ष्मणं पुनः अगमत् ॥ ३० ॥ लोलूयावान् रघूत्तमः कौक्षेयं असिं उद्यम्य ढौकमानायास्तस्याः मुखं अपनसं चकार ॥ ३१ ॥ त्वया नूनं नाम्ना शूर्पणखा अहं न अश्राविषि येन त्वया मयि अयं चेविषी दण्डः अपाति इति सा अब्रवीत् ॥ ३२ ॥ असौ

---

২৬। "যিনি দুর্ব্বলের রক্ষা জন্য বাহুকটিতটে অসি বন্ধন করিয়াছেন এবং প্রস্তরনির্ম্মিতের ন্যায় সুদৃঢ় অন্যের দুর্ব্বহ শরাসন শরের সহিত ধারণ করিতেছেন।"

২৭। "যিনি যুদ্ধে যজ্ঞদ্রোহী রাক্ষসগণের বিজেতা; যিনি, যাহাতে তপোবনে ধর্ম্মানুষ্ঠান অবিচ্ছিন্ন থাকে, তাহা বিধান করেন; এবং মুনিদিগের রমণীগণ ও গোধন সকল যাঁহাকে পাইয়া অভয় হইয়াছে।"

২৮। অনন্তর সেই রাক্ষসী বরপ্রার্থিনাবে "হে রামচন্দ্র আমাকে বিবাহ কর" এই কথা আদরপূর্ব্বক বলিতে বলিতে রামের কুটীরে প্রবেশ করিল।

২৯। "আমার উত্তম স্ত্রী আছে, কিন্তু লক্ষ্মণ স্ত্রীহীন, তিনি পতি হইয়া তোমাকে বিশেষরূপে পোষণ করিবেন; তাঁহার নিকটেই যাও; ছাড়িয়া দিও না।" এই কথা রাম বলিলেন।

৩০। যেমন গাভী অনড্বানের নিকট গমন করে, তদ্রূপ সেই কামুকী মন্মথ শরাঘাতে অত্যন্ত ব্যথিত হইয়া, পুনর্ব্বার লক্ষ্মণের সন্নিধানে উপস্থিত হইল।

৩১। তখন রঘুবর দারুণছেদনে তৎপর হইয়া, কোষ হইতে অসি উত্তোলনপূর্ব্বক নিকটে পুনঃ পুনঃ গমনশীলা সেই রাক্ষসীর মুখ নাসাবিহীন করিয়া দিলেন।

द्विषिता भयदं वपुः संदर्श्य पर्यशासीत् तथा निनङ्क्षुः बन्धूनां विक्रमं मुहुः अपिस्फवत ॥ २३ ॥ रामं विजिघांसिषुः सा दण्डकारण्यवासिनोः खरदूषणयोः भ्रात्रोः पुरः पर्यदेविष्ट ॥ २४ ॥ सौभागिनेयस्य भरतस्य कृते दौर्भागिनेयौ पित्रा विवासितौ तयोः चेष्टितं पश्यतम् ॥ २५ ॥ रावणनाथायाः युवयोः भगिन्याः मम पुनः अयं तापसकात् ध्वंसः यदि वः क्षमं सदा क्षमध्वम् ॥ २६ ॥ असंस्कृतविसंव्यानौ अनुप्तिमफलाशिनौ अभृतिमपरीवारौ तौ मां पर्यभूताम् ॥ २७ ॥ श्वःश्रेयस भवाशासि इति भ्रातृभ्यां सा प्रत्यभाषि तव मानार्थं ( आवां ) प्राशिषः, व्रज, आश्वसिहि,

---

৩২। তখন সে বলিয়া উঠিল "আমার নাম শূর্পনখা, তুমি আমাকে চিন না; না জানিয়াই আমার প্রতি এরূপ দণ্ডবিধান করিলে যে, ইহ জন্মে উহার প্রতিকার হইতে পারে না।"

৩৩। পরে সে অন্তর্ধান করিতে ইচ্ছা করিয়া অন্তরীক্ষে উঠিল এবং ভয়াবহ দেহ ধারণপূর্ব্বক গালিবর্ষণ করিতে লাগিল; আর বন্ধুবান্ধবগণের বলবিক্রম বার বার ব্যাখ্যা করিতে লাগিল।

৩৪। অনন্তর সে রামের সহিত যুদ্ধ বাধাইবার জন্য দণ্ডকারণ্যবাসী ভ্রাতা খর ও দূষণের পুরোভাগে গিয়া বিলাপ করিতে লাগিল।

৩৫। "সুভগার ( কেকয়ীর ) পুত্র ভরতের জন্য পিতা যে দুইজন দুর্ভগা সন্তানকে নির্ব্বাসন করিয়া দিয়াছেন, তাহাদের ব্যবহার দেখ।"

৩৬। "রাবণ আমার রক্ষাকর্ত্তা, আর তোমরা দুইজন আমার ভ্রাতা থাকিতে একজন তুচ্ছ তপস্বী হইতে আমার এই দশা হইল; এখন উচিত হয়, ইহা সহ্য করিয়া থাক।"

৩৭। "সেই দুই তপস্বী নূতন নয় এমন উত্তরীয় পরিধান করে, কৃষিলভ্য নয় এমন ফল খাইয়া জীবন ধারণ করে, এবং ভরণপোষণ করিতে হয় না, এমত পরিবারের সহিত থাকে, তথাপি তাহারা আমায় পরিভব করিল।"

৩৮। তখন ভাইয়েরা তাহাকে বলিল "অবিলম্বে মঙ্গললাভ করিবে;

मा रुद: ॥ ३८ ॥ अनपराधेऽपि वयं नरान् नक्तन्दिवं जक्षिम: हे भीरु! द्रुह्यतोऽपि तेभ्य: यत् क्षमाम तत् कुतस्त्यम् ? ॥ ३९ ॥ तत: चतुर्दशसाहस्रवली तथा पारश्वधिकधानुष्क शाक्तीकप्रासिकान्विता तौ (खरदूषणौ) निर्ययतु: ॥४०॥ अथ रामलक्ष्मणौ मृधे द्विमूर्द्ध: सम्पतत: बहुमूर्द्धन: द्विमूर्द्धान् त्रिमूर्द्धान् अतएव भीमान् ( राक्षसान् ) अघ्नताम् ॥ ४१ ॥ इकृत्तदमितभग्नयस्तभिन्नविपन्नकै: निमग्नोद्विग्नसन्नैश्च: हीनैश्च तै: मेदिनी पप्रे ॥ ४२ ॥ केचित् वेपथुं अन्ये उत्तमं दवथुं केचित् सरक्तं वमथुं आसेदु: केचन भाजथुं न आसेदु: च ॥ ४३ ॥ अथ दधिर्गोर्मा मृग: मृगयुम् इव उदयन् जन: मरी

---

আমরা তোমরই মানরক্ষার জন্য প্রাণধারণ করিতেছি, অতএব প্রস্থান কর আশ্বাসযুক্ত হও ; এবং রোদন করিও না।"

৩৯। "আমরা বিনা অপরাধেও দিবারাত্রি নরগণ ভক্ষণ করিয়া থাকি, অতএব হে ভয়শীলে! দ্রোহ করিলে ও তাহাদিগকে ক্ষমা করিব, এমন আশঙ্কা তোমার কোথা হইতে হইল।"

৪০। অনন্তর পরশু, কার্ম্মুক, শক্তি এবং প্রাস নামক আয়ুধ লইয়া যুদ্ধ করে এরূপ যোধগণে পরিবৃত হইয়া, তাহারা চতুর্দশ সহস্র সৈন্যের সহিত নির্গত হইল।

৪১। অনন্তর যুদ্ধক্ষেত্রে, দুই মুণ্ড, তিন মুণ্ড ও বহু মুণ্ডযুক্ত ভীষণ রাক্ষসগণ যেমন অভিমুখে আসিতে লাগিল, অমনি রাম লক্ষ্মণ তাহাদিগকে বাণদ্বারা বধ করিতে লাগিলেন।

৪২। তাহাদের মধ্যে কতক ছিন্ন, কতক ভগ্নাঙ্গ, কতক দোমড়ানদেহ-যুক্ত, কতক হাতপেষা, কতক বিদীর্ণ শরীর, কতক পলায়নপর, কতক রুধির স্রোতে নিমগ্ন, কতক ভয়বিহ্বল, কতক লজ্জাবিধুর, কতক বিলাপপরায়ণ হইল ; এইরূপে নানাপ্রকারে দুর্দ্দশাগ্রস্ত রাক্ষসসমূহে পৃথিবী পরিপূর্ণ হইল।

৪৩। কতক কাঁপিতে লাগিল, কতক অত্যন্ত উপতাপগ্রস্ত হইল, কতক বা রুধির বমন করিতে লাগিল ; এইরূপে সকলে ( বিষাদে ) দীপ্তিহীন হইয়া পড়িল।

दाववर्त्ती दिशम् इव विषभृत् उग्रमुखं पतगिराजम् इव त्रिमूर्द्धः रघुतनयं उपाययौ ॥ ४४ ॥ शितविशिखनिकृत्तमूर्द्धवक्त्रः अखिलकुलक्षयपूर्व्वलिङ्गतुल्यः सः क्षितिकम्पकीर्ण-शृङ्गः अखिलकुलक्षयपूर्व्वलिङ्गतुल्यः क्षितिभृत् इव रक्षसां भयम् उपनिदधे ॥ ४५ ॥

---

৪৪। যেমন দক্ষিণ পার্শ্বে ক্ষতযুক্ত হরিণ ব্যাধের নিকট যায়, যেমন তৃষ্ণার্ত্ত ব্যক্তি মরুভূমির অন্তঃপাতী দাবাগ্নিসমাকীর্ণ স্থানে প্রয়াণ করে, যেমন ভুজঙ্গম প্রচণ্ডমুখমণ্ডলযুক্ত খগরাজের নিকট উপস্থিত হয়, তেমনি ত্রিশিরা নামে এক নিশাচর রঘুতনয়ের সন্নিধানে অগ্রসর হইল।

৪৫। রামচন্দ্র শানিত বাণদ্বারা ত্রিশিরার মুণ্ডগুলা কাটিয়া ফেলিলেন; তাহাতে বোধ হইল যেন ভূমিকম্প নিবন্ধন পর্ব্বতের চূড়া সকল খসিয়া পড়িল। সমগ্র বংশনাশের পূর্ব্বলক্ষণস্বরূপ একটা উৎপাতের ন্যায় সেই ত্রিশিরাকে দেখিয়া রাক্ষসগণের মনে একটা ত্রাস জন্মিয়া গেল।

---

# पञ्चमः सर्गः ।

निराकरिष्णू वर्त्तिष्णू वर्द्धिष्णू उत्पतिष्णू सहिष्णू च खरदूषणौ रणं परितः चेरतुः ॥ १ ॥ खड्गमुषलप्रासचक्रबाणगदाकरौ तौ रजःसन्तमसे रणे आयुधच्छायं अकार्ष्टाम् ॥ २ ॥ अथ अमूढौ रघुसत्तमौ तीक्ष्णायसैर्बाणैः अधिमर्म्म व्याधं व्याधं तौ द्विषौ यमसात् चक्रतुः ॥ ३ ॥ ततः हतबन्धुः असौ शूर्पणखा वनात् पारेसमुद्रं लङ्कायां वसन्तं पतिं रावणं जगाम ॥ ४ ॥ क्रोधविह्वला सा राक्षससभं संप्राप्य चक्रन्द रावणान्तिके नामग्राहं भ्रातरौ अरोदीत् ॥ ५ ॥ हे वीर ! यौ रक्षःप्रकाण्डकौ दण्डका अध्यवात्तां सभृत्यौ तौ संख्ये नृभ्यां भूमिवर्द्धनौ अक्रियाताम् ॥ ६ ॥ बृहस्पतिपुरोधसा कुमारसेनान्या मर्क्केण

---

১। শক্রনিরাকরণশীল, রণভরসহিষ্ণু, মহাকায়প্রকটনপটু, আকাশোদ্গমনক্ষম, শস্ত্রপ্রহারসহনশীল খর ও দূষণ রণভূমির চতুর্দিকে ভ্রমণ করিতে লাগিল।

২। উভয়করে খড়্গ, মুষল, প্রাস, চক্র ও বাণ ধারণপূর্ব্বক ধূলিদ্বারা অন্ধকারময় রণভূমিকে অস্ত্রজালে আচ্ছন্ন করিয়া ফেলিল।

৩। অনন্তর সেই দুই রঘুবংশের শ্রেষ্ঠ সন্তানযুগল সাবধান হইয়া তীক্ষ্ণ ফলশালী সায়কদ্বারা, মর্ম্মে মর্ম্মে বিদ্ধ করিয়া উভয় বিপুকেই শমনসদনে প্রেরণ করিলেন।

৪। ভ্রাতৃযুগল নিহত হইল দেখিয়া, শূর্পণখা বন হইতে প্রস্থান করিল এবং সমুদ্রের পরপারস্থিত লঙ্কাবাসী নিজের অভিভাবক রাবণের নিকট পৌঁছিল।

৫। রাক্ষসসভাতে উপস্থিত হইয়া রাবণের সন্নিধানে ক্রোধে বিহ্বল হইয়া ক্রন্দন করিয়া উঠিল, এবং অনুজযুগলের নাম গ্রহণপূর্ব্বক বিলাপ করিতে লাগিল।

৬। "হে বীর! যে দুই জন রাক্ষসশ্রেষ্ঠ দণ্ডকারণ্যে বাস করিতেন, তাঁহারা অনুচরবর্গের সহিত যুদ্ধক্ষেত্রে মানুষের হস্তে নিধন প্রাপ্ত হইয়াছেন।"

